লাভ করা যে, একান্তই দুর্ঘট বিষয়, ইহার উল্লেখই নিষ্প্রয়োজন। এতাদৃশ ধর্ম্মবিমুখ যুগেও, তন্মধ্যে সুবুদ্ধিমান্ যাঁহারা,—অন্ততঃ ভুক্তি-মুক্তিরূপ স্বার্থসিদ্ধির উদ্দেশ্যেও শ্রীনামকীর্ত্তনে উন্মুখ হয়েন, কেবল সেই নামকীর্ত্তন দ্বারা তাঁহাদের সর্ব্বস্বার্থ সুসিদ্ধ হইয়া থাকে,—ইহাই উক্ত শ্লোকের অভিপ্রায়।

অতঃপর বর্ত্তমান অসাধারণ কলিযুগ পক্ষে নিম্নোদ্ধৃত শ্লোকটি উক্ত হইয়াছে, বুঝিতে পারা যাইবে।

নহ্যতঃ পরমো লাভো দেহিনাং ভ্রাম্যতামিহ।
যতো বিন্দেত পরমাং শান্তিং নশ্যতি সংসৃতিঃ॥

(শ্রীভা°। ১১।৫।৩৭)

ইহার অর্থ,—জন্ম-মরণরূপ সংসার ভ্রমণকারী দেহীদিগের পক্ষে ইহা হইতে পরমলাভ অপর কিছুই নাই। যে সংকীর্ত্তন হইতে পরমাশান্তি লাভ ও সংসার ক্ষয় হইয়া থাকে।

তাৎপর্য,—এ-স্থলে কিন্তু শ্রীনামসঙ্কীর্ত্তনের ফল বলা হইতেছে—'পরমলাভ' এবং 'পরম শান্তি'। উহার আনুষঙ্গিক ফল হইতেছে—সংসারের ক্ষয়। তটস্থা-শক্তিস্থানীয় জীবের পক্ষে, সর্ব্বোত্তমা স্বরূপ-শক্তির অধিকার প্রাপ্তি, ইহা কেবল ভক্তিদ্বারাই সাধিত হয় বলিয়া, ভক্তি লাভকেই জীবের যথার্থ লাভ বলা হয়।[১] তাই শ্রীভগবান্ নিজেই বলিয়াছেন,—'লাভো মদ্ভক্তিরুত্তমঃ'। (ভাঃ।১১।১৯।৪০)। অর্থাৎ আমার ভক্তিই উত্তমলাভ। ভগবদ্ভক্তিই যখন উত্তমলাভ, তখন 'পরম লাভ' শব্দে পরমাভক্তি যাহা—সেই স্বয়ংভগবৎ সম্বন্ধীয় 'ব্রজপ্রেম' বা রাগানুগা-ভক্তিকেই বুঝিতে হইবে। যাহার অধিক বা সমান অপর কোন লাভ নাই।

জীবাত্মার সম্যক প্রসন্নতার নামই 'শান্তি'। আত্মার যথার্থ প্রসন্নতা ভক্তিলাভেই সাধিত হয়। 'যয়াত্মা সুপ্রসিদতি'। (ভাঃ ১।২।৬)। সাধারণতঃ

১। জীবের 'ক্ষতি' 'প্রাপ্য' ও 'লাভ' সম্বন্ধে গ্রন্থকারকৃত 'জীবের স্বরূপ ও স্বধর্ম্ম' পুস্তকের (৩য় সংস্করণ) ৩৮ পৃষ্ঠা দ্রষ্টব্য।

বৈধী ভগবদ্ভক্তিই যখন প্রকৃষ্ট শান্তিস্বরূপা হইতেছেন, তখন 'পরমাশান্তি' শব্দে স্বয়ংভগবৎ সম্বন্ধীয় 'ব্রজপ্রেম' বা রাগানুগারূপা পরমাভক্তি লাভের শান্তিকেই যে নির্দ্দেশ করা হইয়াছে, ইহাও বুঝিবার পক্ষে কোন অসুবিধা নাই।

তাহা হইলে বর্ত্তমান অসাধারণ কলিযুগে স্বয়ংভগবৎ প্রবর্ত্তিত শ্রীনাম-সঙ্কীর্ত্তনের ফল হইতেছে—'ব্রজপ্রেম' বা রাগানুগাখ্যা পরমাভক্তি। পরমা-শান্তি যাঁহার সঙ্গিনী। সাধারণতঃ ভগবদ্ভক্তির আনুষঙ্গিক ফলেই যখন জন্ম-মৃত্যুরূপ সংসারগতির নিবৃত্তি হয়, তখন ব্রজপ্রেমরূপ পরমাভক্তি লাভে সেই সংসারপাশ যে বিচ্ছিন্ন হইবে, ইহা আর অধিক কথা কি?

সাধারণতঃ ভগবদ্ভক্তির উদয়ে শাস্ত্রোক্ত সকল বিধি-নিষেধের অতীত হওয়া যায়, এ-কথা পূর্ব্বে আলোচিত হইয়াছে। তাহা হইলে স্বয়ংভগবৎ সম্বন্ধীয় ব্রজপ্রেমরূপ পরমাভক্তির উদয়ই যে, বিধি-নিষেধ সকল পরিত্যক্ত হইবার প্রকৃষ্ট স্থল, তাহারই নির্দ্দেশ স্বরূপ এই রাগানুগাভক্তি-প্রধান বিশেষ কলিযুগের মহিমা কীর্ত্তনের পরিশেষেই তদ্বিষয়ে 'দেবর্ষিভূতাপ্তনৃণাং—' এবং 'স্বপাদমূলং—' ( ভা°। ১১।৫।৪১-৪২ ) ইত্যাদি শ্লোক দুইটি সন্নিবেশিত করা হইয়াছে। সুতরাং ইহাও বিশেষ তাৎপর্য্যপূর্ণ।

তাহা হইলে উক্ত রহস্যপূর্ণ কলিযুগীয় বর্ণনার মধ্যে সামান্যতঃ সাধারণ কলি-যুগাবতার ও তৎপ্রবর্ত্তিত শ্রীনামসংকীর্ত্তনের ইঙ্গিত মাত্র করিয়া, বিশেষভাবে ছন্ন-লক্ষণে বর্ত্তমান অসাধারণ কলিযুগের উপাস্য ও উপাসনা বিষয়ে যাহা কীর্ত্তিত হইয়াছে, তদ্দ্বারা একমাত্র ছন্ন অবতার শ্রীগৌরহরিই যে নির্দ্দিষ্ট হইয়াছেন, ইহা সর্ব্বভাবেই প্রতিপন্ন হইতেছে।

বিশেষতঃ শ্রীকরভাজনের উক্ত বর্ণনায়—শ্রীনামসঙ্কীর্ত্তনের প্রবর্ত্তনরূপ এই বিশেষ লক্ষণটি কেবল সাধারণ কলিযুগাবতার এবং শ্রীচৈতন্যাবতার[১] ব্যতীত অপর কোনও ভগবৎ-স্বরূপে প্রযুক্ত হইতে পারে না, ইহা একটু চিন্তা করিয়া দেখিলেই বুঝিতে পারা যাইবে। অধিকন্তু তদ্বর্ণিত ভব-বিরিঞ্চি-প্রণত-চরণারবিন্দ

১। 'যুগধর্ম্ম প্রবর্ত্তাইমু—নাম-সঙ্কীর্ত্তন' —( চৈ°। ১।৩।১৭ )

ও শ্রীরামাদি অবতার সকলেরও অবতারীরূপে স্বয়ংভগবল্লক্ষণ সকল যখন আবেশাবতারস্বরূপ কলিযুগাবতার পক্ষেও প্রযুক্ত হইতে পারে না, তখন উক্ত বিশেষ বর্ণনা সকল যে, একমাত্র পীতবর্ণে প্রচ্ছন্ন স্বয়ংভগবান্ শ্রীগৌরসুন্দর ব্যতীত অপর কোন ভগবৎস্বরূপ সম্বন্ধীয় নহে,—এ-বিষয়ে কোনও সংশয়ের অবকাশ থাকিতেছে না।

এখন যদি এরূপ বলা হয় যে,—একমাত্র ছন্নাবতার বলিয়া তৎসম্বন্ধে উক্ত প্রকার প্রচ্ছন্ন লক্ষণে বর্ণন করা তদুপযুক্তই হইয়াছে এবং উক্ত বর্ণনায় একমাত্র শ্রীগৌরহরিই যে নির্দ্দিষ্ট হইয়াছেন,—ইহা বুঝিলাম। তবে এইসঙ্গে কোন শাস্ত্রান্তরেও যদি শ্রীভগবৎ বিষয়ক শতনাম বা সহস্রনাম সকল মধ্যে কোথাও শ্রীগৌরাবতার সম্বন্ধীয় সুস্পষ্ট কোনও নাম পরিদৃষ্ট হইত, তাহা হইলে উক্ত সমস্ত বর্ণনাই যে তদ্বিষয়ক, ইহা বুঝিবার পক্ষে আর কোন অসুবিধাই থাকিত না।

তদুত্তরে বক্তব্য এই যে, তদ্রূপ প্রমাণ মহাভারত ও পুরাণাদি অপর অনেক শাস্ত্রে বিদ্যমান থাকিলেও, এ-স্থলে সংক্ষেপার্থ তদ্বিষয়ে বিস্তারিত আলোচনা সম্ভব নহে। সুতরাং কেবল তদ্রূপ প্রমাণের দুই একটি দৃষ্টান্ত মাত্র সুপ্রাচীন শাস্ত্র —শ্রীনারদপঞ্চরাত্র ( বা জ্ঞানামৃতসার ) হইতে[১] নিম্নে প্রদর্শিত হইতেছে।

উক্ত গ্রন্থের চতুর্থরাত্র—৮ম অধ্যায়ে, শ্রীবালকৃষ্ণের সহস্রনাম স্তোত্রে ( ১১৬-১১৭ সংখ্যাক শ্লোক দ্রষ্টব্য ) 'চৈতন্য' নামের উল্লেখ দেখা যায়। ইহা যে শ্রীচৈতন্যাবতার সম্বন্ধীয় নাম, তাহা আরও স্পষ্ট বুঝা যায়, ঠিক তৎপূর্ব্ব ও পরবর্ত্তী চরণে 'নিত্যানন্দ' ও 'অদ্বৈত' নামের উল্লেখ হইতে। সুতরাং চৈতন্যাবতার বিষয়ক পরপর এই তিনটি প্রসিদ্ধ নামের সন্নিবেশ, বিশেষ তাৎপর্য্যপূর্ণই বুঝিতে হইবে। যথা—

১। এসিয়াটিক সোসাইটি কর্ত্তৃক প্রকাশিত পুস্তক হইতে, রামেশ্বর ভট্টাচার্য্য দ্বারা অনুবাদিত। বেণীমাধব দে কর্ত্তৃক চিৎপুর রোড ২৮ নম্বর, শোভাবাজার হইতে ১২৮১ সালে প্রকাশিত। বিদ্যারত্ন যন্ত্রে অরুণোদয় ঘোষ দ্বারা মুদ্রিত।

'ভক্তপ্রিয়ো ভক্তিদাতা দামোদর ইভস্পতিঃ।
ইন্দ্রদর্পহরোঽনন্তো **নিত্যানন্দ** চিদাত্মকঃ॥ (১১৬)
**চৈতন্য**রূপশ্চৈতন্যশ্চেতনাগুণবর্জ্জিতঃ।
**অদ্বৈত**াচারনিপুনোঽদ্বৈতঃ পরমনায়কঃ॥ (১১৭)

সেইরূপ উক্ত সহস্রনাম স্তোত্রে, গৌরাবতার সম্বন্ধীয় সুস্পষ্ট 'গৌরঃ' নামটিরও উল্লেখ পরিদৃষ্ট হইবে ; যথা,—

'নীলঃশ্বেতঃ সিতঃকৃষ্ণো **গৌরঃ** পীতাম্বর ছদঃ॥ (৮৪)

তদীয় প্রসিদ্ধ 'বিশ্বম্ভর' নামটিও উক্ত গ্রন্থে, চতুর্থ রাত্রি, ৩য় অধ্যায়ে শ্রীবিষ্ণুর সহস্রনাম মধ্যে উক্ত হইতে দেখা যায়।

'**বিশ্বম্ভর**স্তীর্থপাদঃ পুণ্যশ্রবণকীর্ত্তনঃ। (৪৫)

এমন কি, যে নাম একমাত্র শ্রীগৌরসুন্দরকে নির্দ্দেশ ব্যতীত অন্য কোন ভগবৎস্বরূপে প্রযুক্ত হইতে পারে না,—সেই 'শচীসুত' নামটিও পূর্ব্বোক্ত শ্রীবালকৃষ্ণ সহস্রনাম স্তোত্রে ( চতুর্থ রাত্রি, অষ্টম অধ্যায়ে ) স্পষ্টতঃ পরিদৃষ্ট হইবে। যথা,—

'— **শচীসুত**জয় প্রদঃ।' (১৫৪)

তাহা হইলে এই অতিশয় সুস্পষ্ট 'শচীসুত' নামের উল্লেখ হইতেই, পূর্ব্বোক্ত 'বিশ্বম্ভরঃ' 'গৌরঃ' 'চৈতন্য' নামত্রয় সেই শচীসুত—গৌরাবতার সম্বন্ধীয় নামরূপেই প্রতিপন্ন হইবার যোগ্য হইতেছেন।

সেইরূপ, ছন্নত্ব নিবন্ধন একমাত্র গৌরাবতারই করভাজনের প্রচ্ছন্ন বর্ণনায় স্বতঃ প্রমাণিত হইলেও, উক্ত শাস্ত্রসিদ্ধ 'শচীসুত' প্রভৃতি নাম সকলের বিদ্যমানতা দ্বারাও, শ্রীকরভাজন কর্তৃক ছন্ন-লক্ষণে বর্ণিত—অমুক্তনামা, পীতবর্ণে প্রচ্ছন্ন সেই স্বয়ংভগবৎ-স্বরূপটিই যে শচীসুত—গৌরহরি, তদ্বিষয়ে পূর্ব্বোক্ত সংশয়েরও আর কোন অবকাশ থাকিতেছে না।

শ্রীভগবান্ প্রমাণিত হয়েন—একমাত্র শাস্ত্রপ্রমাণ দ্বারাই।[১] তদ্ভিন্ন অপর কোন প্রমাণে নহে। অতএব স্বয়ং প্রচ্ছন্ন বলিয়া, সর্ব্বাপেক্ষা নিগূঢ়তম হইলেও, শ্রীগৌর-স্বরূপটি সর্ব্বভাবে শাস্ত্রসিদ্ধ স্বয়ং ভগবানই হইতেছেন।

আবার সেই শাস্ত্রপ্রমাণিত ভগবান্ অনুভূত হয়েন,—বিশেষস্থলে কেবল তদীয় কৃপা দ্বারা।[২] তাহাকে 'কৃপা-সিদ্ধ' বলে। সাধারণ স্থলে—তৎকৃপালব্ধ শাস্ত্রসিদ্ধ সাধন দ্বারা।[৩] ইহাই 'সাধন-সিদ্ধ' নামে কথিত হয়। তদ্ভিন্ন ভগবদনুভূতির অন্য উপায় নাই।

## সত্যাদিযুগত্রয়ে শ্রীনাম বিদ্যমান থাকিলেও এবং সাধারণ কলিযুগের যুগধর্ম্ম হইলেও, জনসাধারণের তৎগ্রহণে উন্মুখতার অভাব।

সর্ব্বসাধারণ কলিযুগের যুগাবতার প্রবর্ত্তিত যুগধর্ম্ম বিষয়ে পূর্ব্বে বলা হইয়াছে (৩৮২ পৃষ্ঠায়)।

তদ্বিষয়ে বিশেষ কথা এই যে,—শ্রীনাম সর্ব্বকালে—সর্ব্বযুগেই সর্ব্বোত্তম সাধনরূপে সর্ব্বোপরি জয়যুক্ত হইয়া বিরাজমান থাকিলেও,[৪] সাধারণ বুদ্ধিতে যুগধর্ম্মেরই প্রাধান্য থাকায়, সত্যাদি যুগত্রয়ে ধ্যানাদি যুগধর্ম্মের অনুষ্ঠানেই প্রায়শঃ জনসাধারণের প্রবৃত্তি দৃষ্ট হয়। নাম গ্রহণে উন্মুখতা না থাকায়, বিশেষ সুকৃতী ও সুবুদ্ধিমান ব্যতীত উহা প্রায়শঃ গ্রহণীয় হয়েন না।[৫] ধর্ম্মানুষ্ঠান বিষয়ে কলিযুগের জনসাধারণকে সর্ব্বাপেক্ষা পশ্চাৎপদ জানিয়া, করুণাময় ভগবানের নিয়মে সেই সর্ব্বোত্তমধর্ম্ম শ্রীনামসঙ্কীর্ত্তনই কলিযুগের যুগধর্ম্মরূপে প্রবর্ত্তিত

১। 'শাস্ত্রযোনিত্বাৎ' (ব্র° সূ°। ১।১।৩)

২। '—যমেবৈষ বৃণুতে তেন লভ্য—' (কঠো°। ১।২।৯)

৩। 'আত্মা বা অরে দ্রষ্টব্যঃ শ্রোতব্যো মন্তব্যো নিদিধ্যাসিতব্যো—' (বৃ° আ°। ২।৪।৫)

৪। চারিযুগেই তারকব্রহ্ম নামরূপে—শ্রীনামের বিদ্যমানতা শাস্ত্রসিদ্ধ।

৫। 'তস্মাদ্ধ্যানাদি-সমর্থাস্তাঃ প্রজা জিহ্বৌষ্ঠ-স্পন্দনমাত্রস্থ নাতিসাধনত্বং ভবেদিতি মত্বা তন্ন প্রবৃত্তবত্যশ্চ।' (ক্রমসন্দর্ভঃ।১১।৫।৩৭)

হওয়ায়, এই যুগের জনগণের বিশেষ সৌভাগ্যের সূচনা করা হইয়াছে। কিন্তু কলির জীব সকলের এমনি দুর্দ্দৈব যে, সেই সহজসাধ্য ও সর্ব্বোত্তমধর্ম্ম শ্রীনাম-গ্রহণেও উন্মুখ না হইয়া, তাহারা প্রায়শঃ অধর্ম্মেই সংরত হয়। যে নাম গৃহীত হইলে তৎফলে সত্যাদি যুগধর্ম্মত্রয়ের সমুদয় ফলের সহিত, অন্য যুগের সুদুর্লভ শ্রীভগবানে শুদ্ধা ভক্তি পর্য্যন্ত লভ্য হইয়া থাকে। ইহাই হইল সাধারণ কলিযুগের বিষয়।

## শ্রীনামগ্রহণ বিষয়ে বর্ত্তমান কলিযুগে শ্রীগৌরপ্রকটের পূর্ব্ববর্ত্তী অবস্থা।

অতঃপর শ্রীগৌর-প্রকটিত বর্ত্তমান কলিযুগের বৈশিষ্ট্য সম্বন্ধে নিম্নোক্ত বিষয়-গুলি বিশেষভাবে প্রণিধান যোগ্য।

সাধারণ যুগাবতার স্থলে, বর্ত্তমান কলিযুগের যুগধর্ম্ম—শ্রীনামসঙ্কীর্ত্তন স্বয়ং-ভগবান্ শ্রীগৌরকৃষ্ণ কর্ত্তৃক প্রকটিত। সুতরাং তৎপূর্ব্ববর্ত্তীকাল পর্য্যন্ত এই যুগে যুগধর্ম্মরূপে শ্রীনামের আবির্ভাব না থাকায়, তৎকালে শ্রীনামসঙ্কীর্ত্তনের আচরণ, কিম্বা নিরতিশয় সুকৃতী ভিন্ন শ্রীনাম-পরায়ণ ব্যক্তি, প্রায়ই পরিদৃষ্ট হইতেন না; এ-কথা শ্রীচৈতন্যভাগবতাদি গ্রন্থের বর্ণনা হইতে বিদিত হওয়া যায়। "না বাখনে যুগধর্ম্ম—কৃষ্ণের কীর্ত্তন। দোষ বহি গুণ কারো না করে কথন॥ যে বা বিরক্ত তপস্বী অভিমানী। তা' সভার মুখে-হ নাহিক হরি-ধ্বনি॥ অতি বড় সুকৃতি সে স্নানের সময়। গোবিন্দ পুণ্ডরীকাক্ষ নাম কভু লয়॥ বলিলেও কেহ নাহি লয় কৃষ্ণের নাম॥ নিরবধি বিদ্যাকুল করেন ব্যাখ্যান।" (শ্রীচৈতন্যভাগবত। ১।২।)

এমন কি,উহার বহু পূর্ব্ববর্ত্তী দ্রাবিড়াদি প্রদেশীয় পরম ভাগবতগণের আবির্ভাব কালেও সত্যাদিযুগ-দুর্লভ যে শুদ্ধা ভক্তি বিপুলভাবে জনসমাজে সঞ্চার করা হইয়াছিল, তাহা মহৎসঙ্গের মাধ্যমে—অর্চ্চন-বন্দন-দাস্যাদি-প্রধান ভক্ত্যঙ্গের সংযোগে; কিন্তু প্রায়শঃ নামসঙ্কীর্ত্তন প্রধান ভক্ত্যঙ্গের সংযোগে নহে। যে-হেতু

**তখন**ও যুগধর্ম্মরূপে শ্রীনামের আবির্ভাব ঘটে নাই। সুতরাং উক্ত মাঙ্গলিক **অনুষ্ঠান**—বর্ত্তমান যুগের আগমনোন্মুখ অসাধারণ যুগধর্ম্মের সূচনা বা সুমঙ্গল **আবাহন** স্বরূপ হইয়াছিল। এই-হেতু তৎকালেও নামগ্রাহী ব্যক্তির সুদুর্লভতার **কথাই** ভগবৎপার্ষদ স্থানীয় সুপ্রসিদ্ধ আলবারগণের অন্যতম—বৈষ্ণবশ্রেষ্ঠ শ্রীকুলশেখর নৃপতি কর্ত্তৃক তদীয় মুকুন্দমালা স্তোত্রেও উক্ত হইতে দেখা যায়। **যথা,**—

অনন্ত বৈকুণ্ঠ মুকুন্দ কৃষ্ণ গোবিন্দ দামোদর মাধবেতি।
বক্তুং সমর্থোঽপি ন ব্যক্তি কশ্চিদহোজনানাং ব্যসনাভিমুখ্যম্॥ (২৯)

**ইহার অর্থ,**—অনন্ত, বৈকুণ্ঠ, মুকুন্দ. কৃষ্ণ, গোবিন্দ, দামোদর, মাধব—এই **প্রকার** ভগবন্নাম সকল বলিতে সমর্থ হইয়াও, কোন ব্যক্তি বলে না। হায়! **জন**গণের কি বহির্মুখী গতি।[১]

## যুগধর্ম্ম শ্রীনামের সহিত শ্রীগৌর-প্রকটের পরবর্ত্তী অবস্থা।

নামগ্রহণ বিষয়ে শ্রীগৌর-প্রকটের পূর্ব্ববর্ত্তীকালের অবস্থার কথা ইঙ্গিত **করা হইল**। এখন দেখা যাইবে, তদীয় অবতরণের সহিত উহার আনুষঙ্গিক-রূপে, বর্ত্তমান যুগের যুগধর্ম্ম—সেই জগৎ-দুর্লভ শ্রীনামসংকীর্ত্তনেরও জগতে বিপুলভাবে সহসা আবির্ভাব ঘটে।

গগণে সুধাকরের পূর্ণ উদয়েই যেমন মহাসিন্ধু উদ্বেলিত হয়, সেইরূপ বর্ত্তমান বিশ্বের ভাগ্যাকাশে শ্রীগৌর-পূর্ণেন্দুরূপে স্বয়ংনামীর উদয় মুহূর্ত্ত হইতেই নামামৃত সিন্ধুও উদ্বেলিত হইয়া উঠেন। যে নাম-রত্নাকরের মহোচ্ছ্বাস হইতেই জীব-জগতের অচিন্ত্য—ব্রজপ্রেমরূপ চিন্তামণি সকল অজস্রভাবে জীবলোকে ইতঃস্তত বিক্ষিপ্ত হইয়া থাকে। যদ্দ্বারা নিজ মহোদার্য্য স্বভাবেরও পূর্ণ পরিচয় প্রকট হয়। নরলোকে ব্রজপ্রেম বিতরণ, সৃষ্টির ইতিহাসে যাহা অভূতপূর্ব্ব—সর্ব্বশ্রেষ্ঠ ঘটনা।

১। উক্ত স্তবে 'আশ্চর্য্যমেতৎ হি মনুষ্যলোকে—' ইত্যাদি ৩৮ সংখ্যক শ্লোকেও একই অভিপ্রায় করা হইয়াছে।

যাঁহা হইতে জগতের জন্মলাভ,[১] সেই তাঁহার জগতে জন্মলীলার দিনের ইতিহাস আলোচনা করিলে জানা যায়—নিজ অভিন্নস্বরূপ শ্রীনামকে জন্মাইয়া স্বয়ং শ্রীনামী জন্মলীলা প্রকট করিয়াছেন। স্বয়ংভগবান্ শ্রীগৌরকৃষ্ণের আবির্ভাব দিন হইতেই এই বিশেষ কলিযুগের যুগধর্ম্মরূপে শ্রীনামসঙ্কীর্ত্তনও তাঁহার সহিত আবির্ভূত হইয়াছেন।

শুধু আবির্ভাবই নহে,—অন্যযুগে যে নাম সহজগ্রাহ্য ছিলেন না, আজ স্বয়ং শ্রীনামীর অর্থাৎ স্বয়ংভগবানের আবির্ভাবকাল হইতে সেই শ্রীনামও স্বতঃই সকল রসনায় স্ফুরিত হইয়া সর্ব্বজনেরই গ্রহণযোগ্য হইলেন। ইহাও বর্ত্তমান যুগের বৈশিষ্ট্য। তাই দেখা যায় শ্রীগৌরচন্দ্র কর্ত্তৃক নিজ জন্মগ্রহণ-লীলাকালে গগণেও চন্দ্রগ্রহণ করাইয়া, সেই গ্রহণের ছলে জগজ্জনকে শ্রীনামগ্রহণে উন্মুখতা প্রদান পূর্ব্বক এই কলিযুগকে পরমধন্য করিয়া, সত্যাদি যুগজনেরও বন্দনীয় করিয়াছেন। আজ এই গ্রহণকাল হইতেই প্রকৃষ্টরূপে জীবের নাম-গ্রহণ হইল। নিম্নোদ্ধৃত বর্ণনা হইতেই তাহা বুঝিতে পারা যায়।

"ফাল্গুন-পূর্ণিমা সন্ধ্যায় প্রভুর জন্মোদয়। সেইকালে দৈবযোগে চন্দ্রগ্রহণ হয়॥ 'হরি হরি' বোলে লোকে হরষিত হইয়া। জন্মিলা চৈতন্য প্রভু নাম জন্মাইয়া॥" (শ্রীচৈ° । ১।১৩.১৮-১৯)।

ইহার পূর্ব্ববর্ত্তী গ্রহণাদিকালে সাধারণতঃ লোকে দান ব্রতাদি শুভকর্ম্মের অনুষ্ঠানেই নিষ্ঠিত ছিলেন। নামগ্রাহী জনের বিরলতার বিষয় পূর্ব্বেই বলা হইয়াছে। কিন্তু আজ এই পরম শুভমূহূর্ত্ত হইতে বিপুলভাবে লোকমুখে শ্রীনামের আবির্ভাব, ইহা অতীব বিস্ময়কর ঘটনাই হইয়াছিল। তাই শ্রীচরিতামৃতে বর্ণিত হইয়াছে,—

"জগৎ ভরিয়া লোক বলে 'হরি হরি'। সেই ক্ষণে গৌরকৃষ্ণ ভূমি অবতরি॥ প্রসন্ন হইল সর্ব্বজগতের মন। 'হরি' বলি হিন্দুকে হাস্য করয়ে যবন।" ইত্যাদি।
(শ্রীচৈ° । ১।১৩।৯৩)

---

১ঃ 'জন্মাদ্যস্য যতঃ।' (ব্র° সূ° । ১। ১। ২)

শ্রীচৈতন্যভাগবতের বর্ণনায় সেই কথাই ব্যক্ত করা হইয়াছে।

"সঙ্কীর্ত্তন সহিত প্রভুর অবতার। গ্রহণের ছলে তাহা করেন প্রচার॥ হেন মতে প্রভুর হইল অবতার। আগে হরিসঙ্কীর্ত্তন করিয়া প্রচার॥ চতুর্দ্দিকে ধায় লোক গ্রহণ দেখিয়া। গঙ্গাস্নানে 'হরি' বলি যায়েন ধাইয়া॥ যার মুখে এ-জন্মেও নাই হরিনাম। সেহো 'হরি' বলি ধায় করি গঙ্গাস্নান॥ দশদিক পূর্ণ হই উঠে হরিধ্বনি।" ইত্যাদি। (আদি। ২পঃ)

এতদ্দ্বারা ইহাই বুঝিতে পারা যায় যে, বর্ত্তমান যুগের এই অসাধারণ যুগধর্ম্ম —শ্রীনামসঙ্কীর্ত্তন কেবল যে, শ্রীচৈতন্য কর্ত্তৃক জগতে প্রবর্ত্তিত হইয়াছেন[১] তাহাই নহে,—তদীয় কৃপাবিশেষে সেই শ্রীনাম সর্ব্বজনের গ্রহণীয়ও হইয়াছেন। আজ যে, ইচ্ছামাত্র যে কোন ব্যক্তি শ্রদ্ধায়—হেলায় যে ভাবে হউক নাম গ্রহণে সমর্থ হইয়াছেন,—আজ যে, কলিপ্রভাবের মধ্যেও যে ভাবেই হউক শ্রীনাম-সঙ্কীর্ত্তন সর্ব্বত্রই প্রসারতা লাভ করিতেছেন,—ইহার মূলে রহিয়াছেন সেই পরম উদার শ্রীগৌরসুন্দরের কৃপা বৈশিষ্ট্য। যে বৈশিষ্ট্যের জন্য অপর সকল যুগ হইতে গৌর-প্রকটিত বর্ত্তমান কলিযুগ মহাধন্যরূপে সাধু ও শাস্ত্র কর্ত্তৃক সম্মানিত হইয়াছেন।[২]

## শ্রীচৈতন্য কর্ত্তৃক শ্রীনামেরও স্বরূপ ও মহিমাদি বিষয়ে জগতে যথার্থ চেতনা প্রদান ও নামাপরাধ হইতে সতর্কীকরণ।

সর্ব্বোপরি বিশেষ কথা এই যে—শ্রীকৃষ্ণ-চৈতন্যের অবতরণের পূর্ব্বে, শ্রীকৃষ্ণের যথার্থ স্বরূপাদি সম্বন্ধে জগৎ যেমন অচৈতন্য ছিল, তদ্রূপ শ্রীকৃষ্ণ হইতে অভিন্ন শ্রীকৃষ্ণ নামের যথার্থ স্বরূপ ও মহিমাদি বিষয়েও জগৎ ভ্রান্ত হইয়াছিল। তৎকালে শ্রীনামের অসমোর্দ্ধ মহিমাদি বিষয়ে উপলব্ধি না থাকায়, শ্রীনামকে

১। 'সঙ্কীর্ত্তন প্রবর্ত্তক শ্রীকৃষ্ণচৈতন্য। সঙ্কীর্ত্তনযজ্ঞে তাঁরে ভজে সেই ধন্য॥' ( চৈ°। ১।৩।৬২ ) 'কৃষ্ণনাম সঙ্কীর্ত্তন—' ইত্যাদি। (চৈ°। ২।২০।২৮৪) দ্রষ্টব্য।

২। 'প্রণমিহ কলিযুগ সর্ব্বযুগ সার। হরিনাম সঙ্কীর্ত্তন যাহাতে প্রচার॥' (শ্রীঠাকুর মহাশয়)।

অপর শুভক্রিয়াদি কিম্বা জ্ঞান-যোগাদির সহিত সমতা অথবা তদপেক্ষা ন্যূনতা মনন করা হইত।[১] এবং 'নামাপরাধ' সম্বন্ধেও জনসমাজে বিশেষ আলোচনার অভাবে অজ্ঞতা থাকায়, শ্রীনামের নিরতিশয় মহিমা বিষয়ে প্রায়শঃ অতিশয়োক্তি বিবেচনা করা হইত। সুতরাং তদ্বিষয়ে নানাপ্রকার কল্পিত অর্থের অবতারণা পূর্ব্বক, নামের মুক্ত মহিমার সঙ্কোচ বা খর্ব্বতা সাধন প্রয়াস দ্বারা 'অর্থবাদ' ও 'কল্পনাদি'রূপ নামাপরাধ সকল সৃজন করা হইত।[২] যাহার অনিবার্য্য কুফলে শ্রীনাম অপ্রসন্নচিত্তে অপরাধ-ধূলি ধূসরিত জগতের উপর নীরবে অবস্থান করিতেন।

তৎপ্রতিকার স্বরূপ শ্রীনাম-মহিমার মূর্ত্তবিগ্রহ, ঠাকুর শ্রীব্রহ্মহরিদাসকে অগ্রে আবির্ভাব করাইয়া, তৎকর্তৃক শ্রীনাম-মহামন্ত্রের আচার ও প্রচার দ্বারা তদ্বিষয়ে অপরাধমূলক কুসংস্কার সকল জনসমাজ হইতে পূর্ব্বেই বহুল পরিমাণে অপসরণ করাইয়া, পরে শ্রীগৌরহরি স্বয়ং শ্রীনামসঙ্কীর্ত্তনরূপ যুগধর্ম্মের সহিত অবতীর্ণ হইলেন।

শ্রীকৃষ্ণ-চৈতন্য অবতীর্ণ হইয়া জীবজগতকে যেমন শ্রীকৃষ্ণ বিষয়ে পূর্ণ চৈতন্য প্রদান করিয়াছেন, সেইরূপ অজ্ঞতা বশতঃ পূর্ব্ববর্ত্তী জনসমাজ কর্ত্তৃক উপেক্ষিত—অনাদৃত—ধূলি বিলুণ্ঠিত নিজ অভিন্নস্বরূপ[৩] জগন্মঙ্গল শ্রীনামকে সযত্নে উঠাইয়া লইয়া, ধূলি-কাদা ঝাড়িয়া মুছিয়া, তদীয় মহা-মহিমান্বিত চিন্তামণিময় মহাপীঠে সুপ্রতিষ্ঠিত করিয়া, শ্রীনামকে সর্ব্বোপরি জয়যুক্ত করিয়াছেন। সমস্ত ভক্ত্যঙ্গ ও সাধনাঙ্গের মধ্যে সর্ব্বোপরি শ্রীনামেরই স্থান নিরূপণ পূর্ব্বক, আবার সেই নাম গ্রহণ-প্রণালীর মধ্যে সঙ্কীর্ত্তনেরই সর্ব্বোৎকর্ষ সর্ব্বভাবে প্রচার করিয়াছেন।

১। 'ভাবকের সিদ্ধান্ত শুন—' ইত্যাদি। (চৈ°। ৩।৩।১৮১)

২। 'কেহো বোলে নাম হইতে হয় পাপ ক্ষয়।' ইত্যাদি। (চৈ° ৩।৩।১৬৯) 'শুনি এক পঢ়ুয়া তাহা অর্থবাদ কৈল।' (১।১৭।৬৮) দ্রষ্টব্য।

৩। '—অভিন্নত্বান্নামনামিনোঃ।' ইত্যাদি। (হরিভক্তি বি° ধৃত। ১১।২৬৯)

কেবল সেই এক নাম হইতেই যে প্রকারে জীবের বাসনা-মলিন চিত্ত-দর্পণ সুমার্জ্জিত হইয়া শ্রদ্ধাদি ক্রমে সর্ব্বভক্ত্যঙ্গ ও সাধনাঙ্গ সকলের উদ্গমের সহিত, শ্রীকৃষ্ণসেবা প্রাপ্তিরূপ পরমানন্দ-সমুদ্রে নিমজ্জিত হওয়া যায়, তাহা স্বরচিত শিক্ষাশ্লোকের প্রথমেই প্রদর্শন করাইয়া, পরিশেষে সেই স্বয়ং নামীই তদীয় অভিন্নাত্ম শ্রীনামের জয়ধ্বনি জগভরি ঘোষণা করিলেন,—**'শ্রীকৃষ্ণসঙ্কীর্ত্তনং পরং বিজয়তে'** অর্থাৎ সেই শ্রীকৃষ্ণনামসঙ্কীর্ত্তন সর্ব্বোপরি পরম উৎকর্ষ বৈশিষ্ট্যের সহিত জয়যুক্ত হইতেছেন।

চেতোদর্পণমার্জ্জনং ভবমহাদাবাগ্নিনির্ব্বাপণং
শ্রেয়ঃকৈরবচন্দ্রিকাবিতরণং বিদ্যাবধূজীবনং।
আনন্দাম্বুধিবর্দ্ধনং প্রতিপদং পূর্ণামৃতাস্বাদনং
সর্ব্বাত্মস্নপনং পরং বিজয়তে শ্রীকৃষ্ণসঙ্কীর্ত্তনম্॥

ইহার অর্থ শ্রীচরিতামৃত হইতেই উদ্ধৃত করা যাইতেছে ;—

'সঙ্কীর্ত্তন হৈতে পাপ-সংসার-নাশন। চিত্তশুদ্ধি, সর্ব্বভক্তি-সাধন উদ্গম।[১]
কৃষ্ণপ্রেমোদ্গম, প্রেমামৃত আস্বাদন। কৃষ্ণপ্রাপ্তি, সেবামৃতসমুদ্রে মজ্জন॥'
(শ্রীচৈ°। ৩।২০।১০-১১)

যে শ্রীভগবানের সমান কেহই বা কিছুই নাই, সেই স্বয়ং নামীও যাঁহার জয়গানে বিভোর, এতাদৃশ শ্রীনামের সহিত যে, সর্ব্বশুভ-ক্রিয়াদি অপর কোন কিছুরই সমতা হইতে পারে না।[২] এমন কি অজ্ঞতা বশতঃ সমতা চিন্তা করিলেও উহা অপরাধরূপে পরিণত হয়,[৩] ইহা এখন সহজেই বুঝা যাইতে পারে।

---

১। সর্ব্বভক্তি—নববিধ ভক্ত্যঙ্গ। ('শ্রবণং-কীর্ত্তনং বিষ্ণোঃ—' ইত্যাদি (ভা°।৭।৫।২৩)
সাধন—চৌষট্টি সাধনাঙ্গ। ('বিবিধাঙ্গ সাধনভক্তি—' ইত্যাদি। চৈ°। ২।২২।৬০ দ্রষ্টব্য)

২। গোকোটিদানং গ্রহণে খগস্য প্রয়াগগঙ্গোদককল্পবাসঃ। যজ্ঞাযুতং মেরুসুবর্ণদানং গোবিন্দকীর্ত্তের্ন সমং শতাংশৈঃ॥ (হরিভক্তি বি°। ১১।১৮৬)

৩। 'ধর্ম্মব্রতত্যাগহুতাদিসর্ব্বশুভক্রিয়াসাম্যমপি প্রমাদঃ।' (হরিভক্তি বি° ধৃত পাদ্মে ১১।২৮৫)। অর্থাৎ ধর্ম্ম, ব্রত, ত্যাগ, ও হোমাদি সর্ব্বশুভ কর্ম্মের সহিত নামের সমতা চিন্তন—একটি নামাপরাধ।

তাই নামাপরাধ বিষয়ে অজ্ঞাত জগতকে সতর্ক করিয়া দিবার নিমিত্তই বিঘোষিত হইল,—

'কোটি অশ্বমেধ এক-কৃষ্ণনাম সম।
যেই কহে, সে পাষণ্ডী, দণ্ডে তারে যম॥' (শ্রীচৈ°। ১।৩।৬৪)

## নবধা ভক্তির মধ্যেও শ্রীনামের সর্ব্বোৎকর্ষ বা অঙ্গীত্ব প্রচার।

'সর্ব্ব-শুভক্রিয়া' বলিতে, কেবল ধর্ম্ম-ব্রতাদিই নহে,—শুভ বা মঙ্গলের চরমসীমা যে পর্য্যন্ত প্রসারিত সেই নবাঙ্গ-ভক্তি বা ভজনাঙ্গ পর্য্যন্ত নির্দ্দেশ করা হইয়াছে।[১] যাহার উপর আর কোন 'শুভ' নাই—সেই নবধা ভক্তির অঙ্গরূপে একই আসনে শ্রীনাম অবস্থান করিলেও, তন্মধ্যে শ্রীনামসঙ্কীর্ত্তনই যে সর্ব্বোৎকর্ষের সহিত জয়যুক্ত, এ-কথা বুঝিবার সম্ভাবনা ছিল না, যদি জীবের পরম-মঙ্গলদাতা সেই স্বয়ং নামী—শ্রীগৌরহরি কর্ত্তৃক ইহা সুস্পষ্টরূপে বিঘোষিত না হইত; যথা—

'ভজনের মধ্যে শ্রেষ্ঠ নববিধ ভক্তি। কৃষ্ণপ্রেম কৃষ্ণ দিতে ধরে মহাশক্তি॥
তার মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ নামসংকীর্ত্তন। নিরপরাধ নাম হৈতে হয় প্রেমধন॥'
(চৈ°। ৩।৪।৬৫-৬৬)

ইহার তাৎপর্য্য এই যে,—কর্ম্ম, জ্ঞান, যোগ প্রভৃতি সাধন সকল ভক্তিমুখাপেক্ষী বলিয়া[২] এবং ভক্তি স্বতন্ত্র ভাবেই নিজ মুখ্যফল—কৃষ্ণপ্রেমোদয় করাইয়া, কৃষ্ণসেবা প্রদান করিতে মহাশক্তি সম্পন্ন বলিয়া, নববিধা ভক্তিই সকল সাধন ভজনের মধ্যে শ্রেষ্ঠ। এতাদৃশী মহাপ্রভাবান্বিতা নবধাভক্তির মধ্যে আবার শ্রীনামসঙ্কীর্ত্তনই হইতেছে সর্ব্বশ্রেষ্ঠ। সেই নামের নিকট নিরপরাধ হইয়া কেবল নাম গ্রহণ দ্বারাই যথাক্রমে প্রেমরূপ পরম সম্পদ লাভ করা যায়। এবং এই যুগে সেই প্রেমও আবার অন্য যুগের অচিন্ত্য স্বয়ংভগবৎ সম্বন্ধীয় ব্রজপ্রেম বলিয়াই বুঝিতে হইবে।

১। 'নামসঙ্কীর্ত্তন হৈতে সর্ব্বানর্থ নাশ। সর্ব্বশুভোদয়—কৃষ্ণপ্রেমের উল্লাস॥' (চৈ°। ৩।২০।৯)

২। 'ভক্তিমুখ-নিরীক্ষক কর্ম্ম-যোগ-জ্ঞান॥' (চৈ°। ২।২২।১৪)

অতএব নববিধা ভক্তির অঙ্গরূপে অবস্থান করিলেও, তন্মধ্যে আবার স্বয়ংনামী কর্ত্তৃক 'সর্ব্বশ্রেষ্ঠ' রূপে নির্দ্দিষ্ট হওয়ায়, এবং 'যুগধর্ম্ম' রূপেও প্রাধান্য থাকায়, অন্ততঃ বর্ত্তমান যুগে একমাত্র শ্রীনামসঙ্কীর্ত্তনই সমস্ত ভজন বা সাধনাঙ্গের 'অঙ্গী' অর্থাৎ বীজ বা কারণ স্বরূপ হইতেছেন। অপর ভক্ত্যঙ্গের দ্বারা সিদ্ধিলাভ অন্যযুগে কিম্বা শ্রীগৌরপ্রকটের পূর্ব্ববর্ত্তী কালে সম্ভব হইতে পারিলেও,—এই বিশেষ কলিযুগে স্বয়ংভগবৎ-প্রবর্ত্তিত শ্রীনামসঙ্কীর্ত্তনের বিশেষত্ব এই যে, কেবল নাম হইতেই যথাক্রমে প্রেমভক্তির কারণ যাহা, সেই সাধনভক্তি সকলের উদ্গম বা বিকাশ হয় বলিয়া, তৎসমুদয়কে নামেরই কার্য্য বা 'অঙ্গ' এবং নামকেই তৎসমুদয়ের কারণ বা 'অঙ্গী' রূপেই বিদিত হওয়া যায়।[১]

## শ্রীনাম হইতে প্রেমোদয়ের ক্রম।

প্রেমোদয়ের ক্রম সম্বন্ধে এইরূপ উক্ত হইয়াছে ;—

আদৌ শ্রদ্ধা ততঃ সাধুসঙ্গোঽথ ভজনক্রিয়া।
ততোঽনর্থনিবৃত্তিঃ স্যাৎ ততো নিষ্ঠা রুচিস্ততঃ॥
অথাসক্তিস্ততো ভাবস্ততঃ প্রেমাভ্যুদঞ্চতি।
সাধকানাময়ং প্রেম্ণঃ প্রাদুর্ভাবে ভবেৎ ক্রমঃ॥

(ভক্তিরসামৃত সিন্ধুঃ। ১।৪।১১)

ইহার অর্থ,—প্রথমে শ্রদ্ধা, তাহার পর সাধুসঙ্গ (২য়) তাহার পর ভজন ক্রিয়া (সাধনাঙ্গ সকলের অনুষ্ঠান), তাহার পর অনর্থনিবৃত্তি, তাহার পর নিষ্ঠা, তৎপরে রুচি, তৎপরে আসক্তি, তাহার পর ভাব এবং তদনন্তর প্রেমের উদয় হয়। শুদ্ধা ভক্তির সাধকদিগের পক্ষে প্রেম প্রাদুর্ভাবের ইহাই ক্রম।

শ্রীভাগবতে (৩।২৫।২৪) এই ক্রমটিই সংক্ষেপে নির্দ্দেশ করা হইয়াছে ; 'শ্রদ্ধা রতির্ভক্তিরনুক্রমিষ্যতি।' অর্থাৎ প্রথমে শ্রদ্ধা, (শ্রদ্ধা হইতে আসক্তি,

১। 'এক কৃষ্ণনাম করে সর্ব্বপাপনাশ। প্রেমের কারণ ভক্তি করেন প্রকাশ॥'
(চৈ°। ১।৮।২২)

পর্য্যন্ত—'সাধনভক্তি') তৎপরে রতি, ('ভাবভক্তি') তদনন্তর ভক্তি, ('প্রেম-ভক্তি') এইরূপ ক্রমে উদয় হয়।

শ্রীভাগবতে 'সতাং প্রসঙ্গান্—(ভা°। ৩।২৫।২৪) ইত্যাদি শ্লোকে, মহৎসঙ্গের সহিত হরিকথাদির যুগপৎ সংযোগরূপ কারণ হইতেই যে, উক্ত ক্রমে শুদ্ধাভক্তির পরিণতি—প্রেমের উদয় হয়, সে-কথা পূর্ব্বে বলা হইয়াছে (৭১পৃষ্ঠায়)। সাধারণতঃ সর্ব্বকালেই সাধনসিদ্ধের রীতিতে প্রেমোদয়ের ইহাই নিয়ম। সাধুসঙ্গোত্থিত শ্রীহরিনামাদির সংযোগ ব্যতীত অপর কোন উপায়ে প্রেমভক্তি লাভ করা যায় না।[১]

## মহা-মহৎরূপে প্রচ্ছন্ন শ্রীচৈতন্যপ্রবর্ত্তিত শ্রীনাম হইতে প্রেমোদয়ে, সুদুর্লভ মহৎ-সঙ্গাদিরও অপেক্ষা রাহিত্য।

কিন্তু বর্ত্তমান যুগের অসাধারণ বৈশিষ্ট্য এই যে, মহাপ্রভু শ্রীকৃষ্ণচৈতন্য নিজেই মহা-মহৎরূপে প্রচ্ছন্ন স্বয়ংভগবান্ বলিয়া, তৎপ্রবর্ত্তিত ও তদাস্বাদিত নাম হইতে প্রেমোদয়ের পক্ষে সেই অন্যযুগের সুদুর্লভ মহৎসঙ্গেরও অপেক্ষা থাকে নাই। সুতরাং তৎপ্রবর্ত্তিত, প্রচারিত ও আচরিত সর্ব্বভজনাঙ্গের 'অঙ্গী' বা কারণ স্বরূপ এই শ্রীনামমাত্রের সংযোগ হইতেই, পূর্ব্বোক্ত শ্রদ্ধাদিক্রমে 'সাধনাঙ্গ' সকলের উদ্গম হইয়া, 'ভাবভক্তি' ও পরিশেষে 'প্রেমভক্তির' বিকাশ কার্য্য অনিবার্য্যই জানিতে হইবে।

শ্রীচৈতন্যপ্রবর্ত্তিত শ্রীনামসঙ্কীর্ত্তনরূপ এই যুগধর্ম্মই প্রেমধর্ম্মের কারণ হওয়ায়, তদীয় শ্রীমুখোদ্গীর্ণ হরেকৃষ্ণেত্যাদি কেবল তৎপ্রসাদী এই নামসকল হইতেই অন্য যুগের অচিন্ত্য ও অন্যের অদেয় রাগানুগাভক্তি বা ব্রজপ্রেমোদয় সংঘটিত হইয়া থাকে। তাই শ্রীমদ্রূপগোস্বামিচরণ তদীয় শ্রীলঘুভাগবতামৃতের মঙ্গল শ্লোকে লিখিয়াছেন,—

শ্রীচৈতন্যমুখোদ্গীর্ণা হরে-কৃষ্ণেতি-বর্ণকাঃ।
মজ্জয়ন্তো জগৎ প্রেম্ণি বিজয়ন্তাং তদাহ্বয়াঃ॥

---

১। 'সাধুকৃপা নাম বিনা প্রেম নাহি হয়।' (চৈ°। ৩।৩।২৫৩)

ইহার অর্থ,--শ্রীচৈতন্য মহাপ্রভুর শ্রীমুখচন্দ্র হইতে বিগলিত 'হরে কৃষ্ণ' ইত্যাদি তৎসম্বোধক[১] বর্ণ সকল প্রেমতরঙ্গে জগজনকে নিমজ্জিত করিতে করিতে সর্ব্বোপরি জয়যুক্ত হউন।

## সমস্ত সাধনভক্তির অঙ্গী বা কারণ হওয়ায়, শ্রীনামকে 'পরম উপায়' বলিয়া নির্দ্দেশ।

সেই 'অঙ্গী' শ্রীনাম হইতে কেবল সাধনাঙ্গই নহে,—নববিধা ভক্তিই পূর্ণরূপে সমুদিত হইয়া প্রেমোদয় করাইয়া থাকেন; ইহাও জানা যায়। 'এক কৃষ্ণ নাম করে সর্ব্বপাপক্ষয়। নববিধ ভক্তিপূর্ণ নাম হৈতে হয়॥ দীক্ষা-পুরশ্চর্য্যাবিধি অপেক্ষা না করে। জিহ্বাস্পর্শে আচণ্ডাল সভারে উদ্ধারে॥ আনুষঙ্গ ফলে করে সংসারের ক্ষয়। চিত্ত আকর্ষিয়া করে কৃষ্ণ-প্রেমোদয়॥' (চৈ°। ২।১৫।১০৮-১১০)

তাই আরও দেখা যায়, অপর ভজন বা সাধনাঙ্গ সকলকেও 'কৃষ্ণ প্রাপ্তির উপায়' বলা হইয়াছে। 'কৃষ্ণ প্রাপ্ত্যের উপায় বহুবিধ হয়।' (চৈ°। ২।৮।৬৪। কিন্তু তৎসমুদয় উপায়েরও উপায়স্বরূপ অর্থাৎ সমস্ত ভজনাঙ্গ বা সাধনভক্তিরও কারণ বা 'অঙ্গী' বলিয়া, স্বয়ং নামী কর্ত্তৃক একমাত্র শ্রীনামসঙ্কীর্ত্তনকেই এই যুগে 'পরম উপায়' বলিয়াই স্পষ্টতঃ ঘোষণা করা হইয়াছে; যথা,—

'হর্ষে প্রভু কহে—শুন স্বরূপ রামরায়।
নামসঙ্কীর্ত্তন কলৌ পরম উপায়॥ (চৈ°। ৩।২০।৭)

## উক্ত কারণে কেবল নাম লক্ষণেই ভক্ত বা বৈষ্ণব-লক্ষণ নির্দ্দেশ।

বহু ভজনাঙ্গের বিকাশ দ্বারা সর্ব্বসদ্‌গুণভূষিত বৈষ্ণব বা ভাগবতগণের লক্ষণ প্রকাশ হয়। কিন্তু সেই সকল লক্ষণ বা ভজনাঙ্গের প্রকাশ বিষয়ে অন্ততঃ এই যুগে 'অঙ্গী' নামই কারণ এবং তৎসমুদয় নামেরই 'অঙ্গ' বা কার্য্য হওয়ায়, কেবল কারণের উল্লেখেই তৎকার্য্যেরও বিদ্যমানতা বুঝাইয়া থাকে।

১। শ্রীকৃষ্ণ ও শ্রীগৌরকৃষ্ণ অভিন্নস্বরূপ বলিয়া, কৃষ্ণনাম ও গৌরনাম—অভিন্নই হইতেছেন।

এই-হেতু স্বয়ং নামী কর্ত্তৃক বৈষ্ণব-লক্ষণ নির্দ্দেশ কালেও, কেবল কৃষ্ণনামের সংযোগ লক্ষণই উল্লেখ করিতে দেখা যায়, কিন্তু তদঙ্গ বা কার্য্যের উল্লেখ করা হয় নাই। শ্রীনামরূপ কারণের বিদ্যমানতায় তৎকার্য্যও অনিবার্য্যই বুঝিতে হইবে। তাই কুলীনগ্রামী কর্ত্তৃক 'বৈষ্ণব লক্ষণ' বিষয়ে প্রশ্নের উত্তরে শ্রীমন্মহাপ্রভু যথাক্রমে বৈষ্ণব, বৈষ্ণবতর ও বৈষ্ণবতম—এই ত্রিবিধ বৈষ্ণব-লক্ষণ, কেবল কৃষ্ণনামের সংযোগ লক্ষণেই নির্দ্দেশ করিয়াছেন। অতএব একমাত্র শ্রীনামই যে, সমস্ত ভজনাঙ্গের 'অঙ্গী' বা কারণ,—নাম হইতেই যে সমস্ত সাধনভক্তির প্রকাশ হয়, এতদ্দ্বারা ইহাই প্রতিপন্ন হইতেছে।

'প্রভু কহে যার মুখে শুনি একবার। কৃষ্ণনাম পূজ্য সেই শ্রেষ্ঠ সবাকার ॥' (চৈ°। ২।১৫।১০৭)। 'কৃষ্ণনাম নিরন্তর যাহার বদনে। সেই বৈষ্ণবশ্রেষ্ঠ, ভজ তাহার চরণে ॥ যাহার দর্শনে মুখে আইসে কৃষ্ণনাম। তাহারে জানিহ তুমি বৈষ্ণবপ্রধান ॥' (চৈ°। ২।১৬।৭.)

ইহা হইতেও বুঝা যায়, শ্রীচৈতন্যের আবির্ভাবের পর হইতে এই যুগে শ্রীকৃষ্ণ ভক্তিলাভের মূল বা কারণ কেবল শ্রীনাম। তাই শ্রীচরিতামৃতে দেখা যাইবে, প্রায়শঃ সর্ব্বত্র—সকল ক্ষেত্রেই শ্রীকৃষ্ণভক্তি—কৃষ্ণপ্রেম উপদেশ করিতে তিনি এক কথায় কেবল তৎকারণস্বরূপ শ্রীকৃষ্ণনামসঙ্কীর্ত্তনেরই নির্দ্দেশ দিয়াছেন। প্রেমদান কালেও সর্ব্বত্রই নাম গ্রহণ করাইয়াই প্রেম দিয়াছেন।

সংক্ষেপের জন্য কয়েকটি মাত্র দৃষ্টান্ত নিম্নে উদ্ধৃত হইতেছে। বিশেষ ভাবে শ্রীচরিতামৃতের বহুস্থলে এইরূপ পরিদৃষ্ট হইবে। শ্রীসার্ব্বভৌম ভট্টাচার্য্যের প্রতি—'ভক্তিসাধন-শ্রেষ্ঠ শুনিতে হৈল মন। প্রভু উপদেশ কৈল নামসঙ্কীর্ত্তন।' ('হরের্নাম—' ইত্যাদি শ্লোকোক্তি) 'এই শ্লোকের অর্থ শুনাইল করিয়া বিস্তার। শুনি ভট্টাচার্য্যের মনে হৈল চমৎকার ॥' (চৈ°। ২।৬।২১৮)।

'সেই দেশে বিপ্র এক মিশ্র তপন। নিশ্চয় করিতে নারে সাধ্য সাধন ॥'-
'প্রভু তুষ্ট হঞা সাধ্য সাধন কহিল। নামসঙ্কীর্ত্তন কর, উপদেশ কৈল ॥'

(চৈ°। ১।১৬।৮-১৩)

প্রেমোদয় কার্য্যের নামই কারণ বা অঙ্গী বলিয়া, সর্ব্বত্রই 'নাম-প্রেম'—এই কারণ ও কার্য্য মাত্রের উল্লেখ দেখা যায় ; যথা—

'কৃষ্ণনাম-প্রেম দিয়া লোক নিস্তারিলা ॥' 'মথুরা চলিতে প্রেমে যাহা রহি যায়। কৃষ্ণ নাম-প্রেম দিয়া লোকেরে নাচায় ॥' (চৈ° । ২।১৭।১৪২) 'যাহা যায়, তাহা লওয়ায় নামসঙ্কীর্ত্তন। (চৈ° ১।১৬।৬)। 'নাম-প্রেম প্রচারি কৈল জগত উদ্ধার ॥' (চৈ° । ৩।৩।২১৩) ইত্যাদি।

পূর্ব্বে যেমন শ্রীভাগবতধর্ম্মের ও তন্মধ্যে বিশেষভাবে প্রেমধর্ম্মের এক মুখ্যতা প্রদর্শিত হইয়াছে, (৩৬৪ পৃষ্ঠায়), সেইরূপ তৎসাধন বিষয়েও বর্ত্তমান যুগে শ্রীনামেরই এক মুখ্যতা সংস্থাপন করা,—ইহাও কলিহত জীবের পক্ষে শ্রীগৌরাঙ্গের একটি বিশেষ কৃপা বৈশিষ্ট্যই বুঝিতে হইবে।

## শ্রীগৌর-প্রকটকালে অস্বাভাবিক কৃপা-বৈশিষ্ট্য।

শ্রীগৌর প্রকট কালের অত্যাশ্চর্য্য ও অস্বাভাবিক কৃপা বৈশিষ্ট্য এই যে,—

(১) সাধনসিদ্ধের রীতিতে—পূর্ব্বোক্ত শ্রদ্ধাদিক্রমে প্রেমোদয় হওয়া সর্ব্বকালেই—সাধারণ নিয়ম। কিন্তু গৌর-প্রকটকালে কৃপাসিদ্ধের রীতিতে—কেবল নাম হইতেই প্রায় সর্ব্বত্রই প্রেমদান কার্য্য পরিদৃষ্ট হইয়াছে। যে কোন ভাবে নামের সংযোগ মাত্রেই শতপত্রবেধ-ন্যায়ে[১] শ্রদ্ধাদি ক্রম লক্ষিত না হইয়াই সদ্যই প্রেমের কারণ ও কার্য্য যুগপৎ সমুদিত হইয়াছে, ইহাই অবগত হওয়া যায়।

(২) ভক্তির সাধনপথে অপরাধের ও বিশেষভাবে নামাপরাধের বিচার সর্ব্বকালেই সাধারণ নিয়ম। কিন্তু গৌর-প্রকটকালে সেই অপরাধেরও

১। সূচিবিদ্ধ শতপদ্মপত্র যেমন প্রথম-দ্বিতীয়াদিক্রমে বিদ্ধ হইলেও, অত্যন্ত দ্রুততা বশতঃ যুগপৎ বিদ্ধ বলিয়াই মনে হয়,—ইহাই 'শতপত্রবেধ-ন্যায়ের' অর্থ।

বিচার রাখা হয় নাই।[১] শ্রীনামগ্রহণ মাত্রই নিরপরাধ ব্যক্তিতে সত্বই প্রেমোদয় এবং অপরাধক্ষেত্রে নামের সংযোগে তৎক্ষণাৎ নিরপরাধ করাইয়া তৎপরক্ষণেই প্রেমোদয়ের কথাই অবগত হওয়া যায়। তবে যে-সকল স্থলে অপরাধ বিষয়ে দণ্ডদান কিম্বা শাসনাদির কথা বর্ণিত হইয়াছে, তাহা তৎকালের জন্য নহে; কারণ গৌর-প্রকটকালের সর্ব্বজীবোদ্ধাররূপ এই সমষ্টির মহা-অভিযানের দিনে অপরাধাদি বিচারের সার্থকতা থাকিতেছে না। সুতরাং উহা তদীয় অপ্রকটকালের ভবিষ্যৎ জীবসকলকে তদ্বিষয়ে সতর্ক করিবার উদ্দেশ্যেই বুঝিতে হইবে। যে হেতু গৌর অপ্রকটকালে, সর্ব্বকালের ন্যায় সাধারণ নিয়মেই অপরাধের বিচার অবশ্যই থাকিবে। তাই 'নিরপরাধ নাম হৈতে হয় প্রেমধন'—এ-কথা তাঁহারই নিজোক্তি।

(৩) কেবল সাধকমাত্রের পক্ষেই সাধন দ্বারা সংসারপাশ বিমুক্ত হইয়া নিজ অভীষ্ট বিষয়ে সিদ্ধিলাভ করা সর্ব্বকালেই সাধারণ নিয়ম। কিন্তু গৌর-প্রকটকালে জগতের সমষ্টি জীব উদ্ধারের কথাই অবগত হওয়া যায়। অবশ্য এই অচিন্ত্য-অলৌকিক বিষয় বিচার বিতর্কের গ্রাহ্য হইতে পারে না।[২] ইহা কেবল তদনুরূপ ভাগবতীবৃত্তি দ্বারাই বোধগম্য হইতে পারে।

## ব্রহ্মাণ্ডগত জীবসমষ্টি উদ্ধারে বর্ত্তমান বেতার-বিজ্ঞানের সূক্ষ্মনীতি অবলম্বিত।

শ্রীরামচন্দ্রাবতারে যেমন অযোধ্যাবাসী সর্ব্বজীবের উদ্ধারলাভ হইয়াছিল, শ্রীকৃষ্ণচন্দ্রের অবতরণকালে যেমন সমস্ত ব্রহ্মাণ্ড-জীবের সংসারমোচন হইয়াছিল, তদ্রূপ শ্রীগৌরচন্দ্রের প্রকটকালের স্থাবর-জঙ্গম ব্রহ্মাণ্ডগত সমষ্টি জীবের উদ্ধার প্রাপ্তি ও প্রেমলাভের কথাই অবগত হওয়া যায়। শ্রীহরিদাস

১। 'নিতাই চৈতন্যে নাহি এসব বিচার। নাম লৈতে প্রেম দেন,—বহে অশ্রুধার।' (চৈ। ১।৮।২৭)। এস্থলে 'নাম' বলিতে ভগবন্নামমাত্রই বুঝিতে হইবে।

২। 'অচিন্ত্যাঃ খলু যে ভাবা ন তাংস্তর্কেন যোজয়েৎ।' (লঘুভা° ধৃত স্কান্দবাক্য)

ঠাকুরের সহিত শ্রীমন্মহাপ্রভুর নাম-মহিমাদি বিষয়ে ইষ্টগোষ্ঠীর মধ্যে এই রহস্যের সুস্পষ্ট প্রকাশ রহিয়াছে বুঝিতে পারা যাইবে।[১]

এ-স্থলে সংক্ষেপে তদ্বিষয়ে কিঞ্চিৎ আভাসমাত্র প্রদান করা যাইতেছে। তদীয় সমষ্টি জীবোদ্ধারলীলা কার্য্যটির বিষয় নাম-মহিমার মূর্ত্তবিগ্রহ শ্রীহরিদাস ঠাকুরের বাণী দ্বারাই জগতে ব্যক্ত করাইবার ছলে, শ্রীগৌরাঙ্গ তাঁহাকে জিজ্ঞাসা করিলেন,—

'পৃথিবীতে বহু জীব—স্থাবর-জঙ্গম।
ইহাসভার কি প্রকারে হইবে মোচন॥'

তদুত্তরে শ্রীহরিদাস ঠাকুরের উক্তি ; যথা,—

"হরিদাস কহে—প্রভু, যাতে এ কৃপা তোমার। স্থাবর-জঙ্গমে প্রথম করিয়াছ নিস্তার॥ তুমি যেই করিয়াছ উচ্চ সঙ্কীর্ত্তন। স্থাবর-জঙ্গমের সেই হয় ত' শ্রবণ॥ শুনিতেই জঙ্গমের হয় সংসার ক্ষয়। স্থাবরে সে শব্দ লাগে—তাতে প্রতিধ্বনি হয়॥ প্রতিধ্বনি নহে সেই—করয়ে কীর্ত্তন। তোমার কৃপায় এই অকথ্য কথন॥ সকল জগতে হয় উচ্চ সঙ্কীর্ত্তন। শুনি প্রেমাবেশে নাচে স্থাবর-জঙ্গম॥"—ইত্যাদি।

এ-স্থলে সর্ব্ব জীবোদ্ধারের প্রথম কারণস্বরূপ তৎপ্রবর্ত্তিত ও তদীয় মুখোদ্‌গীর্ণ শ্রীনামের উচ্চ সঙ্কীর্ত্তনের কথাই উল্লেখ করা হইয়াছে। সেই উচ্চ সঙ্কীর্ত্তন-ধ্বনি কেবল শ্রবণ দ্বারাই নহে,—তদ্দ্বারা স্পন্দিত আকাশ তরঙ্গ সূক্ষ্মভাবে সর্ব্বত্র সঞ্চালিত হইয়া, সেই নাম-প্রবাহের সংস্পর্শেই ব্রহ্মাণ্ডগত জীবমাত্রের উদ্ধার ও প্রেমলাভের কারণ সত্বই সংঘটিত হওয়া সম্ভব হইয়াছে। আধুনিক আবিষ্কৃত বেতার-বিজ্ঞান যখন সুষুপ্তির অবস্থায় অবস্থিত, তৎকালে এই বৈজ্ঞানিক তাৎপর্য্যটি তদ্বিষয়ে সম্পূর্ণ অজ্ঞাত জগৎকে যেভাবে যতটুকু প্রকাশ করা সম্ভব ছিল, সেই ভাবেই,—'স্থাবরে শব্দ

১। 'একদিন প্রভু হরিদাসেরে মিলিলা। তাঁহা লঞা গোষ্ঠী করি তাঁহারে পুছিলা॥' ইত্যাদি (শ্রীচরিতামৃতে। ৩।৩।৪৮-৮৪ দ্রষ্টব্য।)

লাগে' 'প্রতিধ্বনি হয়' 'সকল জগতে হয় উচ্চ সঙ্কীর্ত্তন'—ইত্যাদি বর্ণনার মধ্যে তাহার আভাষ রহিয়াছে বুঝিতে পারা যায়।[১] অবশ্য সর্ব্ব-বিজ্ঞানময় পুরুষ যিনি, তাঁহার পক্ষে উক্ত কার্য্যের জন্য কোন যন্ত্রাদির সাহায্যের প্রয়োজন হয় না। তদীয় ইচ্ছামাত্রেই উক্ত বিজ্ঞানের মূল প্রণালী অবলম্বনে তৎকার্য্য সাধিত হইতে পারে—এ-কথার উল্লেখই নিষ্প্রয়োজন।

অবশিষ্ট কারণগুলি মূল গ্রন্থে দ্রষ্টব্য।

## শ্রীচৈতন্যের অপ্রকটেও বর্ত্তমান যুগব্যাপী তৎপ্রবর্ত্তিত শ্রীনাম হইতেই ব্রজপ্রেমোদয়ে— কেবল নিরপরাধে নাম গ্রহণের অপেক্ষা।

তাহা হইলে বর্ত্তমান কলিযুগব্যাপী যুগধর্ম্মই সেই স্বয়ং নামী প্রবর্ত্তিত প্রেমধর্ম্ম হওয়ায়, এই যুগে তৎপ্রচারিত শ্রীনামেরই প্রাধান্য ও অঙ্গীত্বরূপ বৈশিষ্ট্য রহিয়াছে। তদীয় অপ্রকটকালে যদিও সর্ব্বকালের ন্যায় সাধারণ নিয়মেই নিরপরাধে ও সাধনসিদ্ধের রীতিতে—শ্রদ্ধাদিক্রমে, নাম হইতে প্রেমোদয় হইবে, তথাপি সেই প্রেম হইবে—অন্যযুগের অচিন্ত্য—অন্যের অদেয়—স্বয়ং-ভগবানের বশীকারোপায় যাহা, সেই উদ্ধবাদি-বন্দিত, ব্রজরামাগণের অনুগত—'ব্রজপ্রেম'। বর্ত্তমান যুগের শ্রীনামসঙ্কীর্ত্তনরূপ যুগধর্ম্মের ইহাই অসাধারণ বৈশিষ্ট্য। যে মহিমা বিশেষের জন্য সত্যাদি যুগের প্রজাগণ এই বিশেষ কলিযুগে জন্মলাভকে অধিকতর সৌভাগ্যের বিষয় মনে করেন।

---

১। ইহার বিশদালোচনা গ্রন্থকার লিখিত 'শ্রীগৌরাঙ্গের জগতোদ্ধার কার্য্য' নামক প্রবন্ধে দ্রষ্টব্য। (শ্রীসোনার গৌরাঙ্গ। ১০ম বর্ষ। ২য় সংখ্যা। ভাদ্র, ১৩৩৯ সাল।)

# পরিশেষে

## বর্ত্তমান যুগে প্রেমোদয়ের পরম কারণ—
## শ্রীনামেরই সকল ভজনাঙ্গের অঙ্গীরূপ
## একমুখ্যতা প্রতিপাদিত হইবে।

### শ্রীনামের অব্যর্থ ফলোদয়ে কেবল নামাপরাধ বর্জ্জনের আবশ্যকতা।

বর্ত্তমান যুগে স্বয়ং শ্রীনামীর কৃপাবিশেষ হইতে লব্ধ, তৎপ্রবর্ত্তিত, তদীয় শ্রীমুখোদ্গীর্ণ সুতরাং অপর মহৎকৃপাদি নিরপেক্ষ, সহজগ্রাহ্য ও সহজসাধ্য শ্রীনামসঙ্কীর্ত্তনরূপ পরম কারণ বা পরম উপায় হইতে যথাক্রমে প্রেমোদয়ের পক্ষে—একমাত্র নামাপরাধ ব্যতীত অপর কোন ব্যর্থতার কারণ নাই, ইহা বিশেষভাবে স্মরণ রাখা আবশ্যক। এই ব্যর্থতা, বিরোধিতাকৃত নহে; ইহা নামের নিজ অপ্রসন্নতাই বুঝিতে হইবে। যে-হেতু নামের বিরুদ্ধে দাঁড়াইতে পারে এমন কেহ বা কিছুই নাই। যে সকল কারণে শ্রীনাম অপ্রসন্ন হইয়া স্বেচ্ছায় নিজ মহিমা বা শক্তি প্রকাশে বিরত থাকেন তাহাই হইতেছে— 'নামাপরাধ'।

অপরাধ সকল প্রধানতঃ সেবাপরাধ এবং নামাপরাধ ভেদে দ্বিবিধ। সেবাপরাধ নামের দ্বারা ভঞ্জন হয়; কিন্তু নামাপরাধ হইতে বিমুক্ত হইবার শেষ উপায়—নামই।[১] একান্তভাবে শ্রীনামেরই শরণাপন্ন হইয়া অবিরত

১। 'সর্ব্বাপরাধকৃদপি মুচ্যতে—'। ইত্যাদি। ( হরিভক্তি বি° ধৃত।১১।২৮২।—পাদ্মে। )

নামকীর্ত্তন দ্বারাই নামাপরাধ মুক্ত হওয়া যাইতে পারে।[১] সুতরাং নামাপরাধেরই আধিক্য প্রতিপন্ন হইতেছে। তন্মধ্যে আবার সাধুনিন্দাদি মহৎগণ-সম্বন্ধীয় অপরাধেরই প্রাধান্য থাকায়, এই অপরাধকে বিশেষভাবে বৈষ্ণবাপরাধ বা 'মহদপরাধ' নামে নির্দ্দেশ করা হয়। সংক্ষেপার্থ এ-স্থলে কেবল দশবিধ নামাপরাধের নামমাত্র উল্লেখ করা যাইতেছে।

(১) সাধুনিন্দা, (২) শ্রীবিষ্ণু হইতে শিবকে স্বতন্ত্র ঈশ্বর বুদ্ধি, (৩) গুরুদেবে অবজ্ঞা, (৪) বেদ ও বেদানুগত শাস্ত্রের নিন্দা, (৫) নাম-মাহাত্ম্য শ্রবণে 'ইহা অর্থবাদ বা স্তুতিমাত্র' এইরূপ মনন, (৬) নামের মহিমা খর্ব্ব হয় এইরূপ অর্থ-কল্পন বা কুব্যাখ্যা। (৭) নাম বলে পাপে প্রবৃত্তি, (৮) সর্ব্বশুভক্রিয়াদির সহিত নামের সমতা চিন্তা, (৯ অশ্রদ্ধান্বিত বিমুখ ব্যক্তিকে নামোপদেশ, (১০) নামমাহাত্ম্য শ্রবণে অপ্রীতি।[২]

## অঙ্গী নাম হইতে ভজনাঙ্গের বিকাশে প্রেমোদয়ের ক্রম।

উক্ত 'নামাপরাধ' বর্জ্জন পূর্ব্বক কেবল শ্রীভগবন্নাম গ্রহণের ফলে বা তৎকার্য্যরূপেই পূর্ব্বোক্ত শ্রদ্ধাদি ক্রমে, সাধক ভজনক্রিয়ার ভূমিকায় উপনীত হয়েন। ইচ্ছা হইতেই ক্রিয়ার প্রকাশ হয়। সেই সুপ্রসন্ন নামই সাধকের অন্তরে 'ভজনক্রিয়া' সম্বন্ধীয় ইচ্ছার উদ্গম করাইয়া, যথাকালে শ্রীগুরুপাদাশ্রয়াদি সাধনাঙ্গরূপ ভজন ক্রিয়া সকলে প্রবৃত্ত করাইয়া থাকেন। উক্ত প্রকারে যে, ভজনের ইচ্ছা বা প্রবৃত্তি, উহা স্বেচ্ছাকৃত নহে,—নামকৃত বলিয়াই বুঝিতে হইবে।

তদনন্তর শ্রীনাম ও ভজনক্রিয়ার ফলে ক্রমশঃ অনর্থনিবৃত্তির সহিত যথাক্রমে নিষ্ঠা, রুচি ও আসক্তিরূপ সাধনভক্তির সীমা অতিক্রম করাইয়া,

১। জাতে নামাপরাধেঽপি প্রমাদেন কথঞ্চন। সদা সংকীর্ত্তয়ন্নাম তদেকশরণো ভবেৎ॥
( হরিভক্তি বি° ধৃত।১১।২৮৭। পদ্মপু°। স্বর্গ°। ৪৮ অঃ )

২। হরিভক্তিবিলাসধৃত ১১।২৮৩। 'সতাং নিন্দা—' ইত্যাদি। পাদ্মবাক্য দ্রষ্টব্য। কবিরত্ন সংস্করণ।

পরে ভাবভক্তি ও পরিশেষে প্রেমভক্তির উদয়ে শ্রীনামই সাধককে কৃতকৃতার্থ করিয়া থাকেন।[১] এই সমুদয়কে তৎকারণ স্বরূপ নামেরই কার্য্য বলিয়া বুঝিতে পারিলে, এই যুগে কেবল শ্রীনামেরই একমুখ্যতা অর্থাৎ সমস্ত ভজনাঙ্গের অঙ্গীরূপে উপলব্ধি করিবার পক্ষেও অসুবিধা হয় না। তাই শ্রীচরিতামৃতে উক্ত হইয়াছে—

'এক কৃষ্ণ নামের ফলে পাই এত-ধন ॥' (১।৮।২৪)।

কিন্তু এতাদৃশ 'অঙ্গী' শ্রীনাম গ্রহণ করিয়াও যদি যথাক্রমে ও যথাকালে নামের কার্য্য অর্থাৎ শ্রদ্ধাদি ক্রমে সাধনাঙ্গ সকলের উদ্গম অনুভূত না হয়, তাহা হইলে সেই ভজনের মধ্যে নামাপরাধের বিদ্যমানতা অবশ্যই বুঝিতে হইবে। আবার নিরপরাধ ও অপরাধের অল্পতা ও আধিক্য অনুসারে সাধনাঙ্গের আবির্ভাব বিষয়েও যথাক্রমে দ্রুত, বিলম্বিত কিম্বা ব্যহত হওয়াই অবশ্যম্ভাবী বুঝিতে হইবে।

ভজনপথে এই নামাপরাধরূপ সর্ব্বপ্রধান প্রতিবন্ধকতার বিষয়ে শ্রীচরিতা-মৃতের উক্তি ; যথা—

"হেন কৃষ্ণনাম যদি লয় বহুবার। তবে যদি প্রেম নহে, নহে অশ্রুধার ॥
তবে জানি অপরাধ তাহাতে প্রচুর। কৃষ্ণনাম-বীজ তাহে না হয় অঙ্কুর ॥'

(শ্রীচৈ°। ১।৮।২৫-২৬)

এ-স্থলে অপরাধকেই যেমন নামের ফলোদয় না ঘটিবার কারণ রূপে বলা হইয়াছে, সেইরূপ কৃষ্ণ নামকেই 'বীজ'রূপে নির্দ্দেশ করিয়া,—বীজরূপ কারণ হইতে অঙ্কুরোদ্গম হইয়া, যথাক্রমে ও যথাকালে যেমন কাণ্ড, শাখা, পল্লব, পুষ্প ও ফলরূপ তৎকার্য্যের বিকাশ হয়,—প্রেমভক্তি ও তৎকারণ সাধনভক্তির বিকাশেও তেমনি নামেরই অঙ্গীত্ব বা কারণত্বও ইহা দ্বারা ব্যক্ত করা হইয়াছে।

১। বিশদ আলোচনা—শ্রীবিশ্বনাথ চক্রবর্ত্তিপাদ কৃত 'মাধুর্য্যকাদম্বিনী'—দ্রষ্টব্য।

## ভজনের প্রাণস্বরূপ স্মরণাঙ্গেরও অঙ্গী—শ্রীনাম।

এমন কি, যে রাগানুগাভক্তির স্মরণাঙ্গই মুখ্য বা জীবনস্বরূপ বলা যায়, সেই স্মরণাঙ্গের আবির্ভাবও এই যুগে নামকীর্ত্তনেরই ফল বা কার্য্য হওয়ায়, শ্রীনামই স্মরণাঙ্গেরও 'অঙ্গী' হইতেছেন। অতএব জীবনলাভের আনন্দ অপেক্ষা যেমন জীবনদাতার প্রতি সমধিক আদর-বুদ্ধিই প্রশস্ত বলিয়া বিবেচিত হইবার যোগ্য হয়, সেইরূপ ভজনের প্রাণ-স্বরূপ স্মরণাঙ্গের সহজ আবির্ভাব করাইয়া, অঙ্গী শ্রীকৃষ্ণনামই জয়যুক্ত হইয়া থাকেন। শ্রীমদ্বিশ্বনাথ চক্রবর্ত্তিপাদ তদীয় রাগবর্ত্ম-চন্দ্রিকায়, স্মরণাঙ্গেরও নামকীর্ত্তনাধীনত্বের কথাই উল্লেখ করিয়াছেন,

"অত্র রাগানুগায়াং যন্মুখ্যস্ত তস্যাপি স্মরণস্য কীর্ত্তনাধীনত্বমবশ্যং বক্তব্যমেব কীর্ত্তনস্যৈব এতদ্যুগাধিকারত্বাৎ সর্ব্বভক্তিমার্গেষু সর্ব্বশাস্ত্রৈস্তস্যৈব সর্ব্বোৎকর্ষ-প্রতিপাদনাচ্চ।" (১।১৪)।

ইহার অর্থ—'এই রাগানুগাভক্তিতে মুখ্য যে স্মরণ, তাহারও কীর্ত্তনাধীনত্ব অবশ্য বক্তব্য হইতেছে; কারণ এই বর্ত্তমান কলিযুগে ঐ কীর্ত্তনেরই অধিকার এবং সমস্ত ভক্তিমার্গে সকল শাস্ত্রকর্ত্তৃক নামকীর্ত্তনেরই সর্ব্বোৎকর্ষ প্রতিপাদিত হইয়াছে।'[১]

শূন্যের প্রথমে এক (১) প্রভৃতি অঙ্ক থাকিলে উহা সার্থক হয়, নচেৎ অঙ্কহীন শূন্য সকলের যেমন শূন্যমাত্রই ফল,—তদ্রূপ এই যুগে সমস্ত ভজন, নামমুখ্যই জানিতে হইবে।

দেশ-কালাদি নিয়ম নিরপেক্ষ শ্রীভগবন্নাম সর্ব্বকালেই সমান মহিমান্বিত হইলেও, স্বয়ংভগবৎ-প্রবর্ত্তিত বর্ত্তমান কলিযুগ বিশেষে পূর্ব্বোক্ত মহিমা বিশেষের প্রকাশ থাকায়, এই-হেতু বর্ত্তমান যুগে সর্ব্বথা শ্রীনামেরই কারণত্বরূপ মুখ্যত্ব বা অঙ্গীত্ব সর্ব্বভাবেই স্বীকৃত হইয়াছে।

১। প্রভুপাদ শ্যামলাল গোস্বামিকৃত অনুবাদ।

## মহাপ্রভাবান্বিত ভজনাঙ্গ সকলের উদয়ে এবং তদ্বিষয়ে প্রবৃত্তি ও নিষ্ঠাদির বিকাশেও —অঙ্গী শ্রীনাম।

নির্গুণা ভক্তি, চিদানন্দময়ী স্বরূপশক্তিরই বৃত্তিবিশেষ হওয়ায়, ভক্ত্যঙ্গ ও সাধনাঙ্গ মাত্রেই নিরতিশয় মহাপ্রভাব সম্পন্ন হইতেছেন। এই-হেতু স্মরণ, বন্দন, অর্চ্চনাদি কিম্বা সাধু, গুরু, ভাগবতশাস্ত্রাদি, অথবা ধাম, প্রসাদ, তুলসী ও বৈষ্ণব-ব্রতাদি নিখিল ভজনীয় বস্তুর মহিমাদির ইয়ত্তা করা যায় না। সুতরাং যে অঙ্গে যাঁহার আবেশ, তাঁহার পক্ষে তাহাই সর্ব্বোত্তম বোধ হওয়া স্বাভাবিক। তথাপি ইহাও বিবেচ্য যে, অন্ততঃ এই যুগবিশেষে কেবল নামসঙ্কীর্ত্তনই যখন শ্রীভাগবতাদি শাস্ত্রে বিশেষভাবে যুগধর্ম্মরূপে কীর্ত্তিত হইয়াছেন এবং স্বয়ং-ভগবান্ কর্ত্তৃক 'তার মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ' 'পরম উপায়' ও সমুদয় ভজনাঙ্গের 'বীজ' বা কারণরূপে স্পষ্টই নির্দ্দিষ্ট হইয়াছেন, তখন কেবল নামকেই তদঙ্গী বোধে 'আশ্রয়' পূর্ব্বক ভজনে প্রবৃত্ত হইলে, সেই সুপ্রসন্ন নামেরই কৃপায়, উক্ত ভক্ত্যাঙ্গ ও সাধনাঙ্গ সকলের মহামহিমাদিও যথার্থরূপে অন্তরে অনুভূত হয়; সেই নামেরই কৃপা হইতে সমুদিত নিজ অভীষ্ট ভজনাঙ্গে সুদৃঢ় নিষ্ঠার আবির্ভাব হয়। কিন্তু 'অঙ্গী' নামকে অপর ভজনাঙ্গের ন্যায় একটি অঙ্গ—এইরূপ নামের সমতা চিন্তা করিয়া ভজনে প্রবৃত্ত হইলে, তদ্দ্বারা অপরাধের সঞ্চার হয় বলিয়া উক্ত ভক্ত্যাঙ্গ বা সাধনাঙ্গ সকলের মহামহিমা এবং নিজ অভীষ্ট ভজনাঙ্গে নিষ্ঠা, তদবস্থায় অন্তরে অনুভূত না হইয়া কেবল গ্রন্থাদিতেই লিপিবদ্ধ ও মুখের কথাতেই পর্য্যবসিত হইয়া থাকেন। উক্ত 'অঙ্গ' সকলের অপরিসীম মহিমাদি যাঁহারই চিত্তে যথার্থরূপে উদিত হইয়াছে,—তাঁহাকে অবশ্য তদঙ্গীবোধে শ্রীনামেরই একান্ত আশ্রিত বলিয়াই বুঝিতে পারা যায়।

## 'নামাশ্রয়'-লক্ষণ।

অতএব এই যুগে সর্ব্বভজনের কারণরূপে নামেরই একমুখ্যতা থাকায়,[১] অপর সমস্ত ভজনাঙ্গের অঙ্গী বা কারণরূপে গ্রহণ পূর্ব্বক, সেই নামেরই কার্য্যরূপে সমস্ত সাধনাঙ্গের বিকাশ হইতেছে ও হইবে এই বোধে, নামকেই প্রেমোদয়ের পরম উপায় জানিয়া—অত্যাদর বুদ্ধিতে যে নাম গ্রহণ, তাহাকেই 'নামাশ্রয়' বলা হয়। যুগপৎ একাধিক সমবিষয়ে আনুগত্যকে 'আশ্রয়' বলা যায় না। সর্ব্বশ্রেষ্ঠ বা পরম মুখ্যবোধে একান্তী হইয়া একেরই আনুগত্যের নাম 'আশ্রয়'। এইভাবে 'নামাশ্রয়ী' হইয়া, সকল ভজনাঙ্গের নামকেই অঙ্গীরূপে ধরিতে পারিলে সেই সুপ্রসন্ন নামেরই কৃপায় প্রেমোদয়ের যাহা কিছু প্রয়োজন সে সকল অঙ্গ অতি সহজে শ্রীনামই ধরাইয়া দেন; নিজ কার্য্যরূপে প্রকাশ করেন। নিজ অভীষ্ট ভজনাঙ্গে প্রকৃষ্ট আবেশ আনিয়া দেন। ভজন পথের নিখিল মঙ্গল—এই মঙ্গলেরও মঙ্গলস্বরূপ শ্রীনামেরই কার্য্যরূপে আপনিই সমাগত হয়েন।[২] মুখ্যভাবে শ্রীনামাশ্রয় হইতেই—শ্রীসাধু-গুরু-গোবিন্দ-ধাম প্রভৃতি বিষয় সকলেও প্রকৃষ্টরূপে প্রপন্ন বা আশ্রিত হওয়া যায়।

## নামাশ্রয়ে ভজনে, অপরাধাদি অমঙ্গল হইতে শ্রীনামকর্ত্তৃক আশ্রিত-রক্ষণ।

আশ্রিতকে সর্ব্বভাবে বিনাশ হইতে রক্ষা করা ইহা যেমন শ্রীভগবানের প্রতিজ্ঞা,[৩]—আশ্রিতকে কোন প্রকারে ত্যাগ করিতে তিনি যেমন অসমর্থ, ('আশ্রয় করিয়া ভজে, তারে কৃষ্ণ ন'হি ত্যজে।') ভগবান্ ও ভগবন্নাম অভিন্ন বলিয়া, আশ্রয় করিয়া ভজন করিলে শ্রীনামও সেইরূপ তদাশ্রিতকে সর্ব্বভাবে রক্ষা করিতে প্রতিজ্ঞাবদ্ধই জানিতে হইবে। নামাশ্রিত জনের অপরাধ-প্রবৃত্তি

১। 'কলি যুগে হরিনাম একমাত্র ধর্ম্ম। যেই নাম, সেই হরি,—ইথে বুঝ মর্ম্ম॥' (ভক্তমাল। ৩য় মালা)। 'নাম বিনু কলিকালে ধর্ম্ম নাহি আর।' (চৈ°।১।৩।৮৩)

২। '—মঙ্গলং মঙ্গলানাং'। (হরিভ° ধৃত – ১১।২৩৪। প্রভাস খণ্ডে)

৩। 'কৌন্তেয় প্রতিজানীহি ন মে ভক্তঃ প্রণশ্যতি॥' (গীতা°।৯।৩১)

স্বভাবতঃই না থাকিলেও, নামের পক্ষে আশ্রিতকে অপরাধাদি সর্ব্ব অমঙ্গল হইতে রক্ষা করিবার দায়িত্ববোধ অধিকতর হওয়ায়, নামাশ্রিতের পক্ষে নামাপরাধাদি সংঘটিত হইবার সম্ভাবনা অল্পই হইয়া থাকে। অনিচ্ছাসত্ত্বেও কোনরূপে সংঘটিত হইলে হৃদয়স্থিত শ্রীনামই উহা বিদূরীত করিয়া দিয়া আশ্রিতকে ভজনপথের অনর্থসমূহ হইতে রক্ষা করেন।[১] আশ্রিত রক্ষণে নামী হইতে অভিন্ন শ্রীনামের এতাদৃশীই কৃপা।

## শ্রীনামকে একটি ভজনাঙ্গমাত্র বোধে, সমতাবুদ্ধিতে নাম গ্রহণের অনর্থকারিতা।

অপরপক্ষে—সেই অঙ্গী বা সর্ব্বকারণস্বরূপ শ্রীনামকে তদঙ্গ বা তৎকার্য্যস্বরূপ অপর সাধনাঙ্গের মতই ভজনের একটি অঙ্গমাত্র মননপূর্ব্বক যদি সমভাবে গ্রহণ করা হয়, তাহা হইলে 'সর্ব্বশুভক্রিদির সহিত নামের তুলত্ব চিন্তনরূপ এই নামাপরাধের সঞ্চার হইয়া, তদ্দ্বারা নামের অপ্রসন্নতার কারণ ঘটে। এইরূপে অপর যে কোন সাধনাদি শুভ বিষয়ের সহিত নামের সমতা চিন্তাই যখন অপরাধ, তখন তদপেক্ষা নামের ন্যূনতা চিন্তা যে অধিকতর দোষাবহ, ইহার উল্লেখই নিষ্প্রয়োজন। এই প্রকারে নামের সমতা কিম্বা ন্যূনতা মনন পূর্ব্বক যে নাম গ্রহণ, ইহা কদাপি 'নামাশ্রয়' হয় না। কোন বিষয়ে একান্তী না হইলে, তদাশ্রয়ত্ব সিদ্ধ হইতে পারে না। সুতরাং 'নামাশ্রয়ী' না হইয়া উক্ত প্রকারে নামের সমতা বা ন্যূনতা বুদ্ধিতে কেবল 'নামগ্রাহী' হইলে, তদ্দ্বারা অপ্রসন্ন নাম হইতে ভজনপথের কুশল লাভ করা কঠিন হইয়া থাকে।

## শ্রীনামের সর্ব্বশ্রেষ্ঠত্বাদিবোধ বিষয়ে পূর্ব্বপক্ষ ও তাহার সমাধান।

(১) এখন যদি বলা হয়,—অগ্নির অব্যর্থ দাহিকাশক্তি প্রকাশের ন্যায়, নামের স্বরূপ বা মহিমাদি বিষয়ে জানিয়া বা না জানিয়া যে ভাবেই হউক উহা

১। 'স্বপাদমূলং—' (ভা° ।১১।৫।৪২)

গ্রহণ মাত্রই যখন তৎপ্রভাব বিস্তারের কথাই শাস্ত্রসিদ্ধ, তখন সেই নাম সম্বন্ধে উক্ত প্রকার কারণত্ব, অঙ্গীত্ব বা সর্ব্বশ্রেষ্ঠত্ব প্রভৃতি অবগত হইয়া ভজন করিবার কি-ই বা আবশ্যকতা থাকিতে পারে?

ইহার উত্তরে বক্তব্য এই যে, নামের শক্তি প্রকাশে তন্মহিমাদি বিষয়ে অবগত হওয়া বা না হওয়ার কোনও অপেক্ষা না থাকিলেও, নামাপরাধ বিষয়ে সচেতন থাকিবার বিশেষ অপেক্ষার কথা শাস্ত্রে বিশেষভাবেই উক্ত হইয়াছে। নামের সর্ব্বশ্রেষ্ঠতা বা মুখ্যতা বোধ না থাকিলে, অপর যে কোন শুভ বিষয়ের সহিত নামের সমতাবোধে নামাপরাধ ঘটে। এই-হেতু নামের মুখ্যত্ব বা অঙ্গীত্ব বিষয়ে অবগত হইবার বিশেষ আবশ্যকতাই রহিয়াছে। নাম সম্বন্ধে অন্য কোন বোধের আবশ্যকতা না থাকিলেও, অপরাধ সম্বন্ধে বোধ থাকা একান্তই প্রয়োজন। কারণ অনবধানেও অবরাধ ঘটিলে উহার ফলভোগ অনিবার্য্য।

(২) অতঃপর যদি এইরূপ বলা হয়,—ইহা না হয় বুঝিলাম, কিন্তু কর্ম্ম-জ্ঞানাদি ভক্তিমুখাপেক্ষী হইলেও, স্বয়ংসিদ্ধা ভক্তি যখন অন্য-নিরপেক্ষ ভাবেই নিজ মুখ্য বা গৌণ সর্ব্বফল প্রদানে মহাপ্রভাব-সম্পন্না, তখন সেই ভক্ত্যঙ্গ সকলের পক্ষে তৎফলোদয়ে নামের কারণত্বের অপেক্ষা থাকিলে, ভক্তির অন্য-নিরপেক্ষতা কি প্রকারে সিদ্ধ হইতে পারে?

তদুত্তরে ইহাই জ্ঞাতব্য যে,—শ্রীনাম ও শ্রীনামী অভিন্নতত্ত্ব। এই-হেতু ভগবৎসম্বন্ধীয় শ্রবণ-কীর্ত্তনাদির অনুশীলনই যেমন 'ভক্তি'—সেইরূপ ভগবন্নামের অনুশীলও ভক্তিই হইতেছেন। সাধনভক্তিকে যেমন প্রেমভক্তির কারণ বলা হইলেও, ('প্রেমের কারণ ভক্তি করেন প্রকাশ।' চৈ°।১।৮।২২) ভক্তিই ভক্তির কারণ হওয়ায়, ('ভক্ত্যা সঞ্জাতয়া ভক্ত্যা—' ভা°। ১১।৩।৩১) তদ্দ্বারা যেমন ভক্তির স্বতন্ত্রতার হানি হয় না, তদ্রূপ শ্রীনামকীর্ত্তনাদিরূপ ভক্তিই, সাধন ভক্তি ও প্রেমভক্তির কারণ বা অঙ্গী হইলে, তদ্দ্বারা ভক্তির অন্য-নিরপেক্ষতার কোনও ব্যতিক্রম ঘটে না।

(৩) এখন যদি বলা হয় যে,—চতুঃষষ্টি সাধনাঙ্গ-ভক্তির মধ্যে নিম্নোক্ত পঞ্চ অঙ্গকেই সর্ব্বশ্রেষ্ঠ বলা হইয়াছে ; যথা—

'সাধুসঙ্গ, নামকীর্ত্তন, ভাগবতশ্রবণ। মথুরাবাস, শ্রীমূর্ত্তি শ্রদ্ধায় সেবন ॥ সকল সাধন শ্রেষ্ঠ এই পঞ্চ অঙ্গ। কৃষ্ণ প্রেম জন্মায় এই পাঁচের অল্প সঙ্গ'।[১] (শ্রীচৈ°। ২।২২।৭৪)

তাহা হইলে এই পঞ্চ সাধনাঙ্গের মধ্যে যখন নামকীর্ত্তনেরও স্পষ্টই উল্লেখ দেখা যাইতেছে, তখন সেই নামকীর্ত্তনকেই সমস্ত সাধনাঙ্গের 'অঙ্গী' বলিয়া কি প্রকারে অবধারণ করা যাইতে পারে ?

ইহার উত্তর এই যে,—বীজরূপ অঙ্গী হইতে যেমন কাণ্ড, শাখা, পত্র, পুষ্প ও ফলরূপ অঙ্গ সকলের বিকাশের সহিত তদঙ্গরূপে তদনুরূপ বীজেরও বিকাশ হয় ; উভয় বীজ একরূপ হইলেও, যেমন অঙ্গবীজ ও অঙ্গীবীজে কার্য্য-কারণভেদ থাকে, সেইরূপ অঙ্গী নামকীর্ত্তন হইতেই তদঙ্গরূপে সাধনাঙ্গ সকলের উদ্গমের সহিত তন্মধ্যে অঙ্গ নামকীর্ত্তনেরও অভিব্যক্তি হইয়া থাকে।

আবার সেই অঙ্গ-বীজ হইতেও যেমন তদঙ্গরূপে শাখা-পল্লবাদির বিকাশ হইয়া উহাই পুনরায় অঙ্গী-বীজের ধর্ম্মপ্রকাশ করে, সেইরূপ উক্ত অঙ্গ-নাম কীর্ত্তনের শ্রবণাদি হইতে উহাই অপর ব্যক্তিতে সাধনাঙ্গ সকলের উদ্গম করাইয়া, তৎস্থলে অঙ্গী-নামরূপেই প্রকাশ হইয়া থাকেন। অতএব সর্ব্বত্রই সর্ব্বকারণ শ্রীনামকে বীজধর্ম্মী অর্থাৎ 'অঙ্গী' রূপ বৈশিষ্ট্যের সহিত বিদিত হওয়া আবশ্যক।

(৪) পুনরায় যদি এইরূপ বলা হয় যে,—ইহাও বুঝিলাম ; কিন্তু ভক্তির যে কোন এক বা একাধিক অঙ্গের সাধনায়, নিষ্ঠা হইতে ক্রমে প্রেমোদয়ের কথা স্পষ্টই উল্লেখ দেখা যাইতেছে ;—

'এক অঙ্গ সাধে কেহ সাধে বহু অঙ্গ। নিষ্ঠা হৈলে উপজয়ে প্রেমের তরঙ্গ ॥ এক অঙ্গে সিদ্ধি পাইল বহু ভক্তগণ। অম্বরীষাদি ভক্তের বহু অঙ্গ সাধন ॥'

(শ্রীচৈ°। ২।২২।৭৬-৭৭)

---

১। ভক্তিরসামৃতসিন্ধু ১।২।৪৩। দ্রষ্টব্য।

এক অঙ্গ সাধনের দৃষ্টান্ত স্বরূপ প্রথমে পদ্যাবলীধৃত নিম্নোক্ত শ্লোকটি প্রদর্শিত হইয়াছে ; যথা,—

'শ্রীবিষ্ণোঃ শ্রবণে পরীক্ষিদভবদ্‌বৈয়সকিঃ কীর্ত্তনে'। ইত্যাদি। (৫৩)। ইহার কেবল অনুবাদমাত্র প্রদত্ত হইতেছে ; —অর্থাৎ শ্রীবিষ্ণুর শ্রবণে পরীক্ষিৎ, শুকদেব কীর্ত্তনে, প্রহ্লাদ স্মরণে, লক্ষ্মী পাদসেবনে, পৃথু পূজনে, অক্রূর বন্দনে কপিপতি দাস্যে, অর্জ্জুন সখ্যে, এবং বলিরাজ সর্ব্বস্বের সহিত আত্মনিবেদনে, ভগবৎপ্রেমলাভে শ্রীভগবানকে প্রাপ্ত হইয়াছিলেন।

তৎপরে অম্বরীষাদিভক্তের বহু অঙ্গ সাধনের দৃষ্টান্ত স্বরূপ—'স বৈ মনঃ কৃষ্ণ-পদারবিন্দয়ো—' (ভা°। ৯।৪।১৮-২০) ইত্যাদি শ্লোক প্রদর্শিত হইয়াছে।

তাহা হইলে ভক্তির যে কোন অঙ্গের সাধনেই যখন যথাক্রমে প্রেমোদয় হইতে পারে, তখন সেই ভক্ত্যঙ্গ সকলের মধ্যে একটি অঙ্গরূপে অবস্থিত নামকেই বা সমস্ত ভজনাঙ্গের 'অঙ্গী' বা কারণরূপে নির্দ্ধারণ করিবার কি প্রয়োজন থাকিতে পারে ?

এইরূপ সংশয়ের সমাধান এই যে,—শ্রীভগবানের অভিন্নস্বরূপ শ্রীনাম, সর্ব্বকালে সর্ব্বভাবে সর্ব্বোৎকর্ষের সহিত বিরাজমান থাকিলেও, সত্যাদি যুগত্রয়ে 'যুগধর্ম্ম'রূপে শ্রীনামের প্রকাশ না থাকায়, তৎকালে যুগধর্ম্ম অপেক্ষা ভক্তির প্রাধান্য বিষয়ে অভিজ্ঞ ব্যক্তিগণ কর্ত্তৃক ভক্তির যে কোন এক বা একাধিক অঙ্গের আশ্রয়েই প্রেমোদয়ের পক্ষে কোনও অন্তরায় ঘটে নাই।

কিন্তু সেই সর্ব্বশ্রেষ্ঠ নামসঙ্কীর্ত্তনেরই যুগধর্ম্মরূপে কলিযুগে আবির্ভাব থাকায়, সর্ব্বসাধারণ কলিযুগেও নামের মহিমাবিশেষের প্রকাশ রহিয়াছে। বিশেষতঃ বর্ত্তমান কলিযুগে স্বয়ংভগবান্ কর্ত্তৃক প্রবর্ত্তিত, আচরিত এবং তৎকর্ত্তৃক অপর সমস্ত ভজনাঙ্গের মধ্যে শ্রীনামেরই শাস্ত্রসিদ্ধ পারম্য সর্ব্বোপরি বিঘোষিত হওয়ায়, বিশেষভাবে বর্ত্তমান যুগে নামের মুখ্যত্ব বা কারণত্ব বিষয়ে সচেতন থাকিয়া, তদানুগত্যেই সমস্ত ভজন-সাধন অনুষ্ঠিত হওয়াই কর্ত্তব্য হইতেছে।

সুতরাং একটু স্থিরভাবে চিন্তা করিয়া দেখিলেই বুঝিতে পারা যাইবে, উক্ত দৃষ্টান্তের মধ্যে বর্ত্তমান কলিযুগে কেবল শ্রীপরীক্ষিত মহারাজ ও শ্রীশুকদেব ভিন্ন অপর সকলেরই অন্যযুগে সিদ্ধি লাভের কথাই বুঝিতে পারা যায়।[১] কিন্তু পরীক্ষিত ও শুকদেবের প্রেমভক্তি লাভের মূলে যে, শ্রবণ ও কীর্ত্তনাঙ্গের উল্লেখ দেখা যায়, তাহারও মূলে শ্রীনামেরই মুখ্যত্ব বা প্রাধান্য পরিলক্ষিত হইবে।

**পরীক্ষিত ও শুকদেবের শ্রবণ ও কীর্ত্তনরূপ ভজনাঙ্গও নাম-প্রধান।**

'শ্রবণ' ও 'কীর্ত্তন' এই দুইটি ভক্ত্যঙ্গের মধ্যে, যথাক্রমে শ্রীভগবৎ সম্বন্ধীয় নাম, রূপ, গুণ ও লীলা শ্রবণ এবং নাম, রূপ, গুণ ও লীলা কীর্ত্তনকেই বুঝিতে হইবে। ইহার মধ্যে নামেরই প্রথম উল্লেখ থাকায়, তন্মধ্যে মুখ্যত্ব রূপে নামেরই প্রাধন্য প্রতিপন্ন হইতেছে। প্রায়শঃ কোনস্থলে উক্ত ক্রম ভঙ্গ করিয়া, নামের পূর্ব্বে রূপ কিম্বা গুণাদির সংযোগ দৃষ্ট হইবে না।[২] অতএব এই কলিযুগে শ্রীপরীক্ষিত শ্রবণরূপ যে ভক্ত্যঙ্গের দ্বারা সিদ্ধিলাভ করিয়াছেন,—তাহারও মূলে মুখ্যরূপে অগ্রগণ্য হইয়া রহিয়াছেন—শ্রীনাম। শ্রীশুকদেবের কীর্ত্তনাঙ্গ ভজনের মূলেও মুখ্যরূপে সেই নামেরই অবস্থিতির কথা জানা যাইতেছে। অতএব শ্রীচরিতামৃতে এই অভিপ্রায়েই উহা উক্ত হইয়াছে বুঝিতে পারা যায়।

## বর্ত্তমান কলিযুগে অর্কের ন্যায় সমুদিত শ্রীভাগবত শাস্ত্রও নাম-প্রধান।

বিশেষতঃ যে কৃষ্ণ-কথাময় শ্রীভাগবত তাঁহাদিগের শ্রবণ ও কীর্ত্তনের বিষয় হইয়াছিলেন,—এই কলিযুগে অজ্ঞানান্ধকার বিনাশে সূর্য্যের ন্যায় সমুদিত[৩]

১। সিদ্ধ বা নিত্যসিদ্ধ ভক্তগণের যে সাধনাগ্রহ উহা তন্মাধুর্য্যাস্বাদনের অপরিহার্য্যতা অথবা জীবের ভজনশিক্ষার নিমিত্তই বুঝিতে হইবে।

২। 'যথাক্রমপ্রাপ্তং শ্রবণং। তচ্চ নাম-রূপ-গুণ-লীলাময়শব্দানাং শ্রোত্রস্পর্শঃ।' ইত্যাদি। (ভক্তিসন্দর্ভঃ। ২৪৮ অনুঃ)

৩। 'কলৌ নষ্টদৃশামেষঃ পুরাণার্কোঽধুনোদিতঃ।' (ভা°। ১।৩।৪৩)

সেই শ্রীভাগবত-পুরাণশাস্ত্রও যে নাম প্রধান পুরাণ, ইহাও 'ইদং ভাগবতং নাম—'। ( ভা°।১।৩।৪০ ) ইত্যাদি শ্লোকের টীকায় পরম পূজ্যপাদ শ্রীমৎ সনাতন গোস্বামিপ্রভু সুস্পষ্ট রূপেই ব্যক্ত করিয়াছেন ; যথা,—

'ইদং পুরাণং ভাগবতং নাম শ্রীভাগবতসংজ্ঞং। যদ্বা নামপুরাণং—নামপ্রধানং পুরাণমিদমিত্যর্থঃ। সর্ব্বত্রৈব বিশেষতো ভগবন্নামমাহাত্ম্যপ্রতিপাদনাৎ।' —(হরিভক্তি বি°। ১০।২৮৫)।

অর্থাৎ—ভাগবত নামক এই পুরাণ। কিম্বা ইহার সর্ব্বত্রই বিশেষভাবে ভগবন্নামমাহাত্ম্য প্রতিপাদিত হওয়ায়, এই শ্রীভাগবত হইতেছেন—নাম-প্রধান পুরাণ।

বেদমাতা গায়ত্রীর বিস্তারিত অর্থ যে, শ্রীভাগবতের আদ্যন্ত ব্যাপ্ত রহিয়াছে, ইহা বিদিত হওয়া যায়,—ভাগবতের উপক্রমে 'জন্মাদ্যস্য যতঃ—'(১।১।১) ইত্যাদি শ্লোকোক্ত '—সত্যং পরং ধীমহি' এবং উপসংহারে 'কস্মৈ যেন—' (১২।১৩।১৯) ইত্যাদি শ্লোকান্তে '—সত্যং পরং ধীমহি'—এই গায়ত্রীরই ইঙ্গিত হইতে।[১] আবার যে প্রণব হইতে গায়ত্রী সমুদ্ভূতা,[২] সেই প্রণবের অর্থই যে শ্রীভগবন্নাম বা মূলতঃ শ্রীকৃষ্ণনাম, এবং শ্রীভাগবত যে, সেই নাম-প্রধান,—ইহাও বিদিত হওয়া যায়, ভাগবতের বহুস্থলে ও বিশেষভাবে উপক্রমে 'আপন্ন সংসৃতিং ঘোরাং যন্নাম—' (১।১।১৪) ইত্যাদি এবং উপসংহারে —সর্ব্বশেষ 'নামসঙ্কীর্ত্তনং যস্য—' (১২।১৩।২৩) ইত্যাদি শ্লোকে সেই শ্রীনামেরই নির্দ্দেশ হইতে।

তাহা হইলে এই কলিযুগে শ্রীনামেরই মুখ্যতা বা সর্ব্বপ্রাধান্য থাকায়, বিশেষতঃ এইযুগে প্রকৃষ্ট জ্ঞানালোক প্রদানের নিমিত্ত সমুদিত যিনি,—সেই পুরাণার্ক শ্রীভাগবত-শাস্ত্রও যে, শ্রীনাম-প্রধান রূপেই আবির্ভূত হইয়াছেন, এবং উক্ত পুরাণ 'শ্রবণ' ও 'কীর্ত্তন'রূপ ভক্ত্যঙ্গে যে, নামেরই প্রাধান্য বিদ্যমান্ রহিয়াছে, ইহা না বুঝিবার পক্ষে এখন কোনই কারণ থাকিতেছে না।

---

১। ২৪৪ পৃষ্ঠা। ২। ২৪১ পৃষ্ঠা দ্রষ্টব্য।

তৎসহ ইহাও বিবেচ্য যে,—পরীক্ষিত মহারাজ এবং শ্রীশুকদেবের উক্ত ভাগবত শ্রবণ ও কীর্ত্তনকালে তখনও যুগধর্ম্মরূপে শ্রীনামসঙ্কীর্ত্তনের আবির্ভাব হয় নাই। সুতরাং তৎকালেও তাঁহাদের পক্ষে নাম ব্যতীত অন্য ভজনাঙ্গের দ্বারা অভীষ্ট সিদ্ধ হইতে পারিত। কিন্তু যে অসাধারণ কলিযুগে অসাধারণ 'ছন্ন' অবতারী কর্ত্তৃক প্রেমধর্ম্মরূপে প্রবর্ত্তিত নামসঙ্কীর্ত্তনরূপ অসাধারণ যুগধর্ম্ম, যে ভাগবতেই বিশেষভাবে নির্দ্দিষ্ট হইয়াছে, সেই নাম-প্রধান শ্রীভাগবতেরই শ্রবণ-কীর্ত্তনরূপে প্রকাশকালে, তাই তাঁহারাও উক্ত প্রকারে নাম-প্রধান ভজনের আচরণ দ্বারা বর্ত্তমান যুগধর্ম্মেরই আদর্শ স্থাপন করিয়াছেন।

অতএব বর্ত্তমান কলিযুগে শ্রীনামকীর্ত্তনের সর্ব্বোৎকর্ষরূপ পারম্য শ্রীভাগবতে প্রতিপাদিত হইয়াছে। এ-বিষয়ে শ্রীমজ্জীবগোস্বামিচরণ তদীয় ভক্তিসন্দর্ভে লিখিয়াছেন,—

'শ্রীভাগবতস্য পরমমহিমানমুক্ত্বা, তদনন্তরং শ্রীভাগবতমুপক্রমমান এব তস্য নানাঙ্গবতঃ শ্রীভগবদুন্মুখতয়া তন্নামকীর্ত্তনমেবোপদিশতি। তত্রাপি সর্ব্বেষামেব পরমসাধনত্বেন পরমসাধ্যত্বেন চোপদিশতি। 'এতন্নির্বিদ্যমানানাং—'(ভা°।২।১।১১) ইত্যাদি। (ভক্তি-সন্দর্ভঃ। ২৬৫ অনুঃ)

ইহার অর্থ—শ্রীপরীক্ষিতের প্রশ্নের উত্তরে শ্রীশুকদেব শ্রীভাগবতের পরম মহিমার উল্লেখ করিয়া, তদনন্তর ভাগবত-প্রসঙ্গের উপক্রমেই শ্রীভগবানে উন্মুখতা সম্পাদক বিবিধ ভক্তি সাধনের মধ্যে শ্রীনামসঙ্কীর্ত্তনেরই উল্লেখ করিয়াছেন। যে-হেতু ভাগবতেও সর্ব্বজনের পক্ষে পরম সাধন ও পরম সাধ্যরূপে 'এতন্নির্বিদ্য-মানানাম্—'(ভা°।২।১।১১) ইত্যাদি শ্লোকে শ্রীনামকীর্ত্তনই উপদিষ্ট হইয়াছেন।

## বর্ত্তমান যুগে পরমমুখ্য বা অঙ্গী শ্রীনামের প্রসন্নতা হইতেই ভজনাঙ্গ সকলের সহজ আবির্ভাব।

তাহা হইলে বর্ত্তমান যুগে শ্রীনামেরই প্রাধান্য সর্ব্বভাবে প্রতিপন্ন হওয়ায়, নাম-বর্জ্জিত কিম্বা নামের সহিত সমতা চিন্তিত কোন সাধন দ্বারাই সুফলের

আশা করা যাইতে পারে না। এই-হেতু সমস্ত ভজনের মধ্যে পরম মুখ্য বা সর্ব্বশ্রেষ্ঠ বোধে অর্থাৎ অঙ্গী বা কারণরূপে—পরমাদরবুদ্ধিতে শ্রীনামকেই ভজনের সর্ব্বাগ্রে সংস্থাপন করিতে পারিলে, সেই অঙ্গী শ্রীনামেরই প্রসন্নতা হইতে তদঙ্গ বা কার্য্যরূপে অপর সাধনাঙ্গ সকলও সুপুষ্ট ও সুপ্রসন্ন হইয়া সাধকের সাধনপথে আবির্ভূত হইয়া থাকেন। সেই ভজনাঙ্গ সকলের শাস্ত্রোক্ত মহা-মহিমাদিও তৎকালে কেবল গ্রন্থেই নহে,—নিজ অন্তরেও প্রতিভাত হয়েন। অঙ্গী বা কারণ-স্বরূপ নামে যেমন যেমন আদরবুদ্ধির বিকাশ হইবে, তদঙ্গ সকলেও তদনুরূপ আবেশ ও নিষ্ঠাদি আবির্ভূত হইয়া নামেরই কৃপায় যথাকালে প্রেমের উদয় হইবে; এবং সেই প্রেমও হইবে—অন্য যুগের অচিন্ত্য ও অন্যের অদেয় 'ব্রজপ্রেম'। ইহাই এই নামসঙ্কীর্ত্তন-প্রধান যুগে ভজনের মূল রহস্য।

## বর্ত্তমান যুগে নাম-বর্জ্জিত কোনও সাধনাই সিদ্ধ হয় না।

অতএব শ্রীনামের প্রাধান্য সর্ব্বকালেই সমভাবে বিদ্যমান থাকিলেও, এই বিশেষ যুগে, বিশেষ যুগধর্ম্মরূপে আবির্ভূত ও স্বয়ংভগবৎ কৃপায় সর্ব্বজন গ্রাহ্য হওয়ায়, এই যুগে নাম-বর্জ্জিত কোন সাধনাই সিদ্ধ হয় না।

যে কোন কর্ম্মাঙ্গের অনুষ্ঠানেও, কলিদোষকৃত ছিদ্র কিম্বা ন্যূনতা সকলের সংস্কার জন্য তৎসহ নামেরই সংযোগ অত্যাবশ্যক।[১]

অপর ভক্ত্যঙ্গের অনুষ্ঠান বিষয়েই আগ্রহশীল যাঁহারা,—সেই ভজনাঙ্গের সহিত নামের সংযোগ একান্তই প্রয়োজন। সে-স্থলে অঙ্গরূপেই নাম গৃহীত হওয়ায়, সেই অপ্রসন্ন নামের প্রসন্নতা বিধানের নিমিত্ত বিশেষভাবে স্বচেষ্টায় সমস্ত নামাপরাধ বর্জ্জন পূর্ব্বক ভজন করা আবশ্যক হয়।

১। 'মন্ত্রতন্ত্রস্তশ্ছিদ্রং—'। 'যস্য স্মৃত্যা চ নামোক্ত্যা—'। (হরিভক্তি বি°। ১১।১৮০ দ্রষ্টব্য।)

## বর্ত্তমান যুগে একমুখ্য নামাশ্রয়ে ভজনই অত্যন্ত প্রশস্ত

কিন্তু পরমমুখ্য বা অঙ্গী বোধে—পরমাদরবুদ্ধিতে নাম গ্রহণ,—ইহাই হইতেছে 'নামাশ্রয়'। এইরূপে স্বতন্ত্রভাবে কেবল শ্রীনামকে একমুখ্য বা সর্ব্বকারণরূপে আশ্রয় করিয়া ভজন করাই এই যুগে অত্যন্ত প্রশস্ত। ইহা দ্বারা, বীজ হইতে কাণ্ড, শাখা, পল্লবাদির বিকাশের ন্যায়, সুপ্রসন্ন নামের কৃপায় তৎকার্য্যরূপে ভজনাঙ্গ সকলের বিকাশে—অন্যযুগের অচিন্ত্য ব্রজপ্রেমের উদয় হইয়া থাকে। অপরাধাদি হইতে সাধক সতর্ক থাকিলেও, শ্রীনামই সাধককে আশ্রিত বোধে নিজ দায়িত্বে সংরক্ষণ পূর্ব্বক সাধনপথে পরিচালন করেন। উক্ত বিষয়ে শ্রীমজ্জীবগোস্বামিপ্রভু কর্তৃক নিম্নোক্ত অভিপ্রায় ব্যক্ত করা হইয়াছে ;—

'তস্মাৎ সর্ব্বত্রৈবযুগে শ্রীমৎসঙ্কীর্ত্তনস্য সমানমেব সামর্থ্যম্। কলৌতু শ্রীভগবতাকৃপয়া তদ্‌গ্রাহ্যত ইত্যপেক্ষয়ৈব তত্র তৎপ্রশংসেতি স্থিতম্। অতএব যদ্যন্যাপি ভক্তিঃ কলৌ কর্ত্তব্যা, তদা তৎসংযোগেনৈবেত্যুক্তম্ 'যজ্ঞৈঃ সঙ্কীর্ত্তন প্রায়ৈঃ' ইতি। **অত্র চ স্বতন্ত্রমেব নামকীর্ত্তনমত্যন্তপ্রশস্তম্**। 'হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলম্—ইত্যাদৌ।' ( ক্রমসন্দর্ভঃ। ১১।৫।৩৯ )

ইহার অর্থ সুস্পষ্ট।

অতএব স্বয়ংভগবান্ কর্তৃক ব্রজপ্রেম-ধর্ম্মরূপে প্রবর্ত্তিত বর্ত্তমান কলিযুগের এই যুগধর্ম্ম—শ্রীনামসঙ্কীর্ত্তনেরই যে, পরম মুখ্যত্ব রহিয়াছে[১] ইহা সর্ব্বভাবেই প্রতিপাদিত হইবার যোগ্য। সেই শ্রীনামেরই প্রেমধর্ম্মের বীজত্ব বা কারণস্বরূপ শাস্ত্রসিদ্ধ অসমোর্দ্ধ মহিমাই স্বয়ং শ্রীনামী কর্তৃক উদ্‌ঘাটিত হইয়া, তদ্বিষয়ে অজ্ঞানাচ্ছন্ন জীবজগতে পূর্ণ চেতনা প্রদান করা হইয়াছে। তাহার পরেও যদি নামের সর্ব্বমুখ্যতা কিম্বা অঙ্গীতা বিষয়ে অনবধান পূর্ব্বক অপর সর্ব্ব-

১। শ্রীচৈতন্য-প্রবর্ত্তিত নামসঙ্কীর্ত্তনই ব্রজপ্রেমোদয়ের কারণ হওয়ায়, ইহাকে 'প্রেম সঙ্কীর্ত্তন' বলা হইয়াছে,—'চৈতন্যের সৃষ্টি এই প্রেম সঙ্কীর্ত্তন॥' ইত্যাদি। ( চৈ°। ২।১১।৮৬-৮৮ ) দ্রষ্টব্য।

শুভক্রিয়াদি—এমন কি সর্ব্বশুভের চরম সীমা প্রাপ্ত যাহা, সেই অপর ভক্ত্যঙ্গের সহিতও সমতা চিন্তা করা হয়, তাহা হইলে ইহাও অপরাধরূপে গণ্য হইবার যোগ্য হইয়া ভজন পথে অনর্থসৃজনের সম্ভাবনা হয়। কেবল নামাপরাধ ব্যতীত নামের ফলোদয়ে অপর কোন প্রতিবন্ধকতা নাই, ইহা পূর্ব্বে বলা হইয়াছে।

## সাধারণ কলিযুগধর্ম্মরূপে ও শ্রীনামের অঙ্গীত্ব বা একমুখ্যতা।

সাধারণ কলিযুগধর্ম্মরূপেও দেখা যায়, নামকীর্ত্তনেরই একমুখ্যতা অর্থাৎ একমাত্র অঙ্গীত্বই নির্দ্দিষ্ট হইয়াছে—'কলের্দ্দোষনিধে রাজন্নস্তি হ্যেকো মহান্ গুণঃ। কীর্ত্তনাদেব কৃষ্ণস্য—' ( ভা° ১২।৩।৫১ )। ইত্যাদি শ্লোকে। অর্থাৎ কলিযুগ দোষনিধি হইলেও, 'হি' শব্দ দ্বারা নিশ্চিতরূপে দৃঢ়তার সহিত বলা হইতেছে—ইহাতে একটিমাত্র মহৎগুণ আছে, তাহা হইতেছে শ্রীকৃষ্ণ-নাম-সঙ্কীর্ত্তন। সুতরাং নিশ্চয়রূপে গণনা পূর্ব্বক 'একটিমাত্রই গুণ' এবং উহাও 'মহৎগুণ' ( পারমা বাচক ), আর সমস্তই 'দোষ' বলিবার তাৎপর্য্য হইতেছে,—কলিযুগে নামেরই অঙ্গীত্বরূপ একমুখ্যতা নির্দ্দেশ। অর্থাৎ যদি একমাত্র এই নামকীর্ত্তনকেই ধরা হয়, ( অর্থাৎ পরম মুখ্যবোধে 'আশ্রয়' করা হয় ), তাহা হইলে অপর সমস্ত গুণই ধরা দিয়া থাকেন; ( অর্থাৎ তৎকার্য্যরূপে প্রকাশ হয়েন )। আর যদি সেই একমুখ্য নামকে একান্ত ভাবে আশ্রয় না করিয়া, তত্তুল্য বা তদপেক্ষা শ্রেষ্ঠবোধে অপর গুণসকলকে ধরিতে যাওয়া হয়, তাহা হইলে সমস্তই 'দোষনিধি' অর্থাৎ তদঙ্গরূপে কোন গুণের প্রকাশ হয় না। ( অঙ্গী না ধরিলে অঙ্গের বিকাশ হইবে কাহা হইতে ? )

সাধারণ কলিযুগেও যখন শ্রীনামেরই অঙ্গীত্বরূপ একমুখ্যতা রহিয়াছে, তখন এই অসাধারণ কলিযুগে স্বয়ংভগবৎ-প্রবর্ত্তিত ব্রজপ্রেমপ্রদ শ্রীনাম সঙ্কীর্ত্তনের যে পরম অঙ্গীত্বরূপ এক মুখ্যতা থাকিবে, ইহা আর অধিক কথা কি ?

## শ্রীচৈতন্য কর্ত্তৃক 'হরে র্নাম' শ্লোকের প্রকৃষ্ট তাৎপর্য্য প্রচার দ্বারা শ্রীনামের একমুখ্যতা ঘোষণা।

তাই দেখা যায়, বর্ত্তমান যুগে শ্রীনামের একমুখ্যতা বিষয়ে যে শাস্ত্র নির্দ্দেশ পূর্ব্বে উপেক্ষিত অবস্থায় কেবল গ্রন্থ মধ্যেই নিবদ্ধ ছিলেন,—তদ্বিষয়ে অজ্ঞানাচ্ছন্ন জনসমাজের পুরোভাগে উহা সংস্থাপন পূর্ব্বক, উহার যথার্থ তাৎপর্য্যসহ স্বয়ং নামী কর্ত্তৃক জগতে বিঘোষিত হইল,—

হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলম্।
কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব নাস্ত্যেব গতিরন্যথা॥

( বৃহন্নারদীয়ে। ৩৮।১২৬ )

বর্ত্তমান যুগে শ্রীনামের একমুখ্যতা বিষয়ে, তৎকর্ত্তৃক উক্ত শ্লোকের যেরূপ দৃঢ়তা-ব্যঞ্জক ব্যাখ্যা প্রচারিত হইয়াছে, তদপেক্ষা অধিকতর দৃঢ়তা সম্পাদনের পক্ষে যে, আর কোন ভাষা নাই,—ইহাও প্রণিধান যোগ্য।

'দার্ঢ্য লাগি হরের্নাম উক্তি তিন বার। জড়লোক বুঝাইতে পুনরেবকার॥ 'কেবল' শব্দ পুনরপি নিশ্চয় করণ। জ্ঞান-যোগ-তপ-কর্ম্ম-আদি নিবারণ॥ অন্যথা যে মানে, তার নাহিক নিস্তার। 'নাহি' 'নাহি' 'নাহি'—তিন, তিনে 'এবকার'॥ ( শ্রীচৈ°। ১।১৭।২০-২২ )।

তাহা হইলে অন্ততঃ এই যুগের জন্য শাস্ত্রে যেখানে যে কোন ভজন-সাধন উক্ত হইয়াছে, তৎসমুদয়কে নাম-মুখ্যই বুঝিতে হইবে। অর্থাৎ অঙ্গী নামের আশ্রয় হইতেই, তৎকৃপায় তদঙ্গরূপ সেই ভজন বিষয়ে প্রবৃত্তি অর্থাৎ ইচ্ছা ও ক্রিয়ার বিকাশ।

ভক্তি যখন 'অঙ্গী'—শ্রীভগবানেরই 'অঙ্গ' বা শক্তি বিশেষ হইতেছেন, তখন সেই ভগবান্ হইতে অভিন্ন শ্রীভগবন্নাম বা মূলতঃ শ্রীকৃষ্ণনামের পক্ষে নিখিল ভক্ত্যঙ্গ বা তাহা হইতে প্রকাশিত সাধনাঙ্গের 'অঙ্গী' হওয়ায়, ইহা আর অধিক কথা কি হইতেছে?

অতএব ভক্ত্যঙ্গ সকলের সহিত শ্রীভগবন্নামের অঙ্গাঙ্গী সম্বন্ধে সংবদ্ধ জানিয়া, অঙ্গী শ্রীনামকেই মুখ্যরূপে আশ্রয় পূর্ব্বক নিরপরাধে ভজন করিলে, তৎকৃপায় ও তৎকার্য্যরূপে অভিপ্রেত সকল ভজনাঙ্গেরই উদ্গম হইয়া, যথাকালে ব্রজপ্রেমোদয় হইবার পক্ষে এই যুগে অপর কোনও বাধা নাই। কিন্তু নামী হইতে অভিন্ন সেই সর্ব্বকারণ শ্রীনামে অত্যাদর বুদ্ধি না রাখিয়া, সমতা বা ন্যূনতা বোধে ভজন করিলেও যে,—কলিকালে 'গতি নাই'—এ-কথা ত্রিসত্য করিয়াই তিনবার বলা হইয়াছে। সুতরাং ইহার পর এ-বিষয়ে আর কোন কথার উল্লেখ নিষ্প্রয়োজন।

তাই দেখা যায়, সর্ব্বোপাস্য শ্রীভগবানের সহিত ব্রহ্মা-রুদ্রাদি অপর কোনও উপাস্যের সমতা চিন্তা যেমন অপরাধরূপে শাস্ত্রে নির্দ্দিষ্ট হইয়াছে; ('যস্তু নারায়ণ দেবং—'। ইত্যাদি। ১৫৭ পৃষ্ঠায় দ্রষ্টব্য।) ভগবন্নামের সহিত অন্য কোন উপাসনা বা ভজনাদির সমতা চিন্তাও সেইরূপ অপরাধ জনক বলিয়া শাস্ত্রেই নির্দ্দিষ্ট হওয়ায় ইহাদ্দারাও নামী ও নামের অভিন্নতা ব্যঞ্জক মহা-মহিমাই প্রচারিত হইয়াছে। কিন্তু অপর কোন সাধনাঙ্গের সহিত পরস্পরের মধ্যে সমতা মননে কোনও অপরাধের কথা কোথাও উল্লেখ দেখা যায় না। ইহাও নামের সর্ব্বোৎকর্ষ মহিমা বিশেষের পরিচায়ক হইতেছে।

## শ্রীনামের সর্ব্বাধ্যক্ষতা।

বিশেষতঃ সাধু, গুরু, শাস্ত্রাদি অপর ভক্তিস্থানে অপরাধ ঘটিলে তাহা 'নামাপরাধ' রূপেই গণ্য ও কথিত হওয়ায় এবং সেই অপরাধ সকলের খণ্ডন বিষয়েও সর্ব্বশেষ শ্রীনামেরই আশ্রয়ে অবিরত নামকীর্ত্তন দ্বারাই উহার প্রতিকারোপায় বিহিত হওয়ায়, এতদ্দ্বারাও শ্রীনামেরই সর্ব্বাধ্যক্ষতাই প্রতিপন্ন হইতেছে। এমন কি, শ্রীনামী অর্থাৎ ভগবানের সেবাদি বিষয়ে অপরাধ ঘটিলে, তৎসেবা দ্বারা উহা খণ্ডিত হয় না; কিন্তু তৎপ্রতিকারেও সেই নামসঙ্কীর্ত্তনই শেষাশ্রয়রূপে নির্দ্দিষ্ট হইয়া—কৃপাধিক্যে নামী হইতে নামেরই অসমোর্দ্ধ মহিমাই

পরিগীত হইয়াছে।[১] সুতরাং যে নাম, সর্ব্বজীবের শেষাশ্রয়রূপে অবগত হওয়া যাইতেছে, সেই নামকে ভজন পথের প্রথমাশ্রয়রূপে গ্রহণ করাই যে অধিকতর 'সুমেধা' বা সুবুদ্ধির পরিচায়ক হয়, এবং তদ্দ্বারা অপরাধাদি ঘটিবার সম্ভাবনাও যে অল্পই হইয়া থাকে,—ইহা বলাই বাহুল্য।

সুতরাং নামী হইতে অভিন্ন হইয়াও কৃপায় আধিক্যপ্রাপ্ত—এতাদৃশ শ্রীকৃষ্ণনামের স্বরূপ সম্বন্ধে সচেতন থাকিলে, তদ্বিষয়ে কথনই মুখ্যতাস্থলে যেমন সমতা কিম্বা ন্যূনতাবুদ্ধিরূপ অপরাধ সম্ভব হয় না, সেইরূপ তন্মহিমাদি বিষয়ে সর্ব্বাধিক্যবোধ থাকিলে, তৎশ্রবণে উল্লসিত না হইয়া অপ্রীত হওয়া,[২]—এই অপরাধেরও কারণ ঘটে না। তাই নামী হইতে নামের অভিন্নতা ও প্রেমোদয়ে জগত নিস্তার কার্য্যে উহার সর্ব্বকারণত্ব বিষয়ে উক্ত হইয়াছে;—

'কলিকালে নামরূপে কৃষ্ণ অবতার।
নাম হৈতে হয় সর্ব্ব জগত নিস্তার॥' (শ্রীচৈ° ।১।১৭।১৯)

## মহাভাগবতগণের আচরণেও নামাশ্রয়ত্তা।

এখন মহাভাগবতগণের আচরণ হইতেও প্রমাণিত হইতে পারে যে, তাঁহারা কেবল ভক্তির একটি অঙ্গরূপ—সমতাবুদ্ধিতে নামগ্রাহীমাত্রই ছিলেন না; কিন্তু পরম মুখ্যবোধে—অঙ্গীরূপ পরমাদর বুদ্ধিতে শ্রীনামগ্রহণ দ্বারা নামাশ্রয়ীই ছিলেন।

মহানুভব শ্রীমৎ সনাতন গোস্বামিচরণ তদীয় শ্রীবৃহৎ ভাগবতামৃত গ্রন্থে শ্রীভগবন্নামের পরম মুখ্যত্ব সম্বন্ধে অনেক স্থলেই উল্লেখ করিয়াছেন। বাহুল্যা-শঙ্কায় তাহা উদ্ধৃত করা সম্ভব না হওয়ায়, কেবল উহার মঙ্গলাচরণ শ্লোক হইতে একটি শ্লোকের কিয়দংশ মাত্র এ স্থলে প্রদর্শিত হইতেছে। 'জয়তি জয়তি

১। 'বাচ্যং বাচকমিত্যুদেতি—' (শ্রীমদ্রূপগোস্বামিপাদকৃত শ্রীকৃষ্ণনামাষ্টক—৬। দ্রষ্টব্য।)

২। 'শ্রুতেঽপি নামমাহাত্ম্যে যঃ প্রীতিরহিতোঽধমঃ।, (হরিভক্তি বি°। ১১।২৮৬) অর্থাৎ নামের মহিমা শ্রবণে যে অধম ব্যক্তি অপ্রীত হয়।

নামানন্দরূপং মুরারে'—ইত্যাদি শ্লোকের শেষ চরণে শ্রীনাম সম্বন্ধে বলা হইয়াছে,—'পরমমমৃতমেকং জীবনং ভূষনং মে।' অর্থাৎ অমৃত যেমন জীবন দান করে, সেইরূপ হে নাম! তুমি আমার পক্ষে একমাত্র পরম অমৃতরূপে জীবন স্বরূপ হইয়াছ; প্রকৃষ্ট ভজনের বিকাশ করিয়াছ। জীবন লাভে যেমন ভূষণের সংযোগ হয়, সেইরূপ হে নাম! তোমার কার্য্যরূপে ভক্ত্যঙ্গ ও সাধনাঙ্গ কিম্বা সাত্ত্বিকাদিরূপ ভূষণ সকলের বিকাশ করাইয়া, তুমিই আমার ভূষণ স্বরূপও হইয়াছ। ইহা হইতেই বুঝা যায়, শ্রীনামের প্রতি কি প্রকার পারম্যবোধে—পরমাদরবুদ্ধির সহিত নামাশ্রয় করিয়া, জীবকে নামাশ্রয়ী হইতে শিক্ষা দেওয়া হইয়াছে।

মহানুভব শ্রীমদ্রূপগোস্বামিচরণকৃত 'শ্রীকৃষ্ণনামাষ্টক' স্তোত্রের অন্ততঃ প্রথম শ্লোকটি মাত্র প্রণিধান করিলেও বুঝিতে পারা যায়, শ্রীনামের প্রতি কি প্রকার পরমোৎকর্ষ ও পরম সমাদর বুদ্ধির সহিত নামাশ্রিত হইবার আদর্শ স্থাপনপূর্ব্বক জীবকেও তদ্রূপে নামাশ্রিত হইতে শিক্ষা প্রদান করিয়াছেন।

নিখিল শ্রুতিমৌলিরত্নমালা দ্যুতি নারাজিতপাদপঙ্কজান্ত।
অয়ি মুক্তকুলৈরুপাস্যমানং পরিতস্তাং হরিনাম সংশ্রয়ামি॥

ইহার অর্থ—নিখিল শ্রুতিগণের শিরোরত্ন-মালার স্নিগ্ধদ্যুতি দ্বারা তোমার পাদপদ্মের নখমণিরূপ শেষসীমা নীরাজিত হইতেছে; মুক্তপুরুষগণ নিরন্তর তোমার উপাসনায় নিযুক্ত রহিয়াছেন। হে শ্রীহরিনাম। নামী হইতে অভিন্ন সেই তোমাকে আমি সর্ব্বভাবে আশ্রয় করি।

ভজনের সর্ব্বপ্রধান আদর্শস্থল—শ্রীবৃন্দাবনবাসী বৈষ্ণববৃন্দের আচরণেও দেখা যায়, তাঁহারা পরমভাগবতের সর্ব্বলক্ষণে ভূষিত থাকিলেও, তদঙ্গীরূপে সর্ব্বপ্রথম ও সর্ব্বপ্রধান লক্ষণটি যাহা তাঁহাদিগের আচরণে প্রকাশ ছিল—তাহাই হইতেছে—শ্রীনামপরায়ণতা অর্থাৎ শ্রীনামে একান্ত অনুরক্তি বা 'নামাশ্রয়'। তাই শ্রীচরিতামৃতে—তৎকালীন শ্রীবৃন্দাবনবাসী বৈষ্ণবগণের বর্ণনায় লিখিত হইয়াছে,—

'বৃন্দাবনে বৈসে যত বৈষ্ণব মণ্ডল। কৃষ্ণনামপরায়ণ পরমমঙ্গল॥ যার প্রাণধন নিত্যানন্দ-শ্রীচৈতন্য। রাধাকৃষ্ণভক্তি বিনে নাহি জানে অন্য॥' (শ্রীচৈ° ।১।৫।২০৪-২০৫)।

শ্রীনামের পারম্য সম্বন্ধে পূর্ব্বোক্তি সকলের অনেক কথাই নিম্নোদ্ধৃত মহৎ হৃদয়ের অনুভূতি হইতেও প্রমাণিত হইবে; যথা,—

কল্যাণানাং নিধানং কলিমলমথনং পাবনং পাবনানাং
পাথেয়ং যন্মুমুক্ষোঃ সপদি পরপদপ্রাপ্তয়ে প্রোচ্যমানম্।
বিশ্রামস্থানমেকং কবিবর-বচসাং জীবনং সজ্জনানাং
বীজং ধর্ম্মদ্রুমস্য প্রভবতু ভবতাং ভূতয়ে কৃষ্ণনাম॥

(পদ্যাবলীধৃত। ১৯)

ইহার অর্থ,—যিনি নিখিল কল্যাণের আধার স্বরূপ, কলিদোষ সমূহের বিধ্বস্ত কারক, পবিত্রকর বস্তু সকলেরও পবিত্রকারী, ভববন্ধন-মুক্তির পাথেয় স্বরূপ; যিনি ব্রহ্মা, নারদ, ব্যাস ও শুকাদি কবিবরগণের[১] নির্দ্দেশ বাণীর একান্ত বিশ্রাম স্থল; যিনি সাধুগণের জীবন ও যিনি ধর্ম্মরূপ মহীরুহের বীজস্বরূপ,— সেই শ্রীকৃষ্ণনাম কীর্ত্তিত হইয়া তৎক্ষণাৎ আপনাদের মঙ্গলার্থ ও পরমপদ প্রাপ্তির নিমিত্ত নিজ পারম্যশক্তি বিস্তার করুন।

## শ্রুতিতেও প্রণব উপলক্ষণে শ্রীনামের পারম্য কীর্ত্তন।

শ্রুতিতেও দেখা যায়, ব্রহ্মলাভের পক্ষে তদ্বাচক প্রণবকেই পরমাশ্রয় বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে। সুতরাং তদুপলক্ষণে পরোক্ষভাবে শ্রীভগবৎ-প্রাপ্তির পক্ষে তদ্বাচক শ্রীনামকেই পরমাশ্রয় বলা হইয়াছে, ইহাই বুঝিতে পারা যায়; যথা,—

'এতদালম্বনং শ্রেষ্ঠমেতদালম্বনম্পরম্।' (কাঠকে। ১।২।১৭)। আলম্বন অর্থে অবলম্বন বা আশ্রয়। তাহা হইলে ইহার অর্থ হইতেছে,—ভগবৎ-প্রেমোদয় করাইয়া শ্রীভগবৎপ্রাপ্তির পক্ষে এই নামই শ্রেষ্ঠ অবলম্বন। কেবল

১। 'তেনে ব্রহ্ম হৃদা য আদিকবয়ে—' (ভা°। ১।১।১)

'শ্রেষ্ঠ' বলিলে অন্য কোন শ্রেষ্ঠ অবলম্বনের সহিত সমতা ঘটিতে পারে ; এই আশঙ্কায় পুনর্ব্বার বিশেষভাবে বলা হইয়াছে—এই নাম হইতেছেন **পরম** অবলম্বন অর্থাৎ পরমাশ্রয়।

শ্রুতিতে প্রণব উপলক্ষে শ্রীনামকে ভগবৎ-সাক্ষাৎকারের মুখ্য কারণ রূপে কীর্ত্তিত হইতে দেখা যায় ; যথা,—

স্বদেহমরণিং কৃত্বা প্রণবঞ্চোত্তরারণিম্।
ধ্যান নির্ম্মথনাভ্যাসাদ্ দেবং পশ্যেন্নিগূঢ়বৎ ॥ ( শ্বেতা° । ১।১৪ )

ইহার অর্থ,—নিজ দেহকে অরণি এবং প্রণবকে ( তদুপলক্ষিত **শ্রীনামকে** ) ঊর্দ্ধারণি করিয়া, ধ্যানরূপ ঘর্ষণ অভ্যাস দ্বারা কাষ্ঠে নিগূঢ়রূপে অবস্থিত **অগ্নিবৎ** দেব অর্থাৎ পরমেশ্বরকে দর্শন করিবে।

[ 'দেব' ও 'দর্শন' শব্দ দ্বারা—সবিশেষ শ্রীভগবানকেই নির্দ্দেশ **করায়,** এ-স্থলে প্রণবকে প্রচ্ছন্ন ভগবন্নামই বুঝা যাইতেছে। ]

## শ্রুতিতে ব্রহ্ম ও তদ্বাচক প্রণবের অভিন্নতা প্রদর্শন দ্বারা পরোক্ষভাবে শ্রীনামী ও নামের অভিন্নাত্মতাই সমর্থিত হইয়াছে।

শ্রুতি সকল 'ব্রহ্ম' শব্দে শ্রীকৃষ্ণকে এবং তদ্বাচক প্রণব দ্বারা **শ্রীকৃষ্ণনামকে পরোক্ষভাবে নির্দ্দেশ করিয়াছেন।** এ-বিষয়ে পূর্ব্বে প্রতিপাদিত **হইয়াছে। তাই** দেখা যায়, ভগবান্ ও ভগবন্নাম বা মূলতঃ কৃষ্ণ ও কৃষ্ণনাম যেমন **অভিন্ন,** ( 'অভিন্নত্বান্নামনামিনোঃ'।—পাদ্মে। ) শ্রুতি সকল 'ব্রহ্ম' শব্দের **আবরণে শ্রীকৃষ্ণকেই নির্দ্দেশ করায়,** এই-হেতু ব্রহ্মের বাচক প্রণব বা ওঁকারকেও সেইরূপ **বাচ্য ব্রহ্ম হইতে** অভিন্নরূপেই **বলা হইয়াছে।** স্তুতরাং উহা **পরোক্ষভাবে কৃষ্ণ ও কৃষ্ণনামের** অভেদত্বেরই **প্রতিপাদক।** তাই দেখা যায়, **বাচ্য বা নামীকে নির্দ্দেশ করিয়া বলিতেছেন,**—'সর্ব্বং খল্বিদং ব্রহ্ম'। **( ছান্দো°** ৩।১৪।১ )। **অর্থাৎ এই সমুদয় ব্রহ্ম। আবার তদ্বাচক বা নামকে নির্দ্দেশ করিয়া বলিতেছেন—'ওমিতীদং** সর্ব্বং'। **অর্থাৎ ওঁকার—ইহাই এই সমুদয়।**

অতএব পরোক্ষভাবে হইলেও, উক্ত প্রকারে বাচ্য ও বাচকে বা নামী ও নামে অভিন্নতা স্থাপন দ্বারা, শ্রুতিকর্ত্তৃক মূলতঃ কৃষ্ণ ও কৃষ্ণনামের অভেদত্বই যে, নির্দ্দেশ করা হইয়াছে, ইহা বেদের সারার্থ গীতা হইতেও বুঝিতে পারা যায়।

## প্রণবের প্রচ্ছন্ন অর্থ—শ্রীকৃষ্ণ নাম।

ব্রহ্ম ও প্রণবরূপ বাচ্য ও বাচকের অভেদত্ব এবং শ্রীকৃষ্ণই যে, সেই প্রণবের বাচ্য ব্রহ্ম, ইহা বিদিত করাইবার জন্য, 'পিতাহমস্য জগতো—'গীতা° । ৯।১৭ ) ইত্যাদি শ্লোকে,—তিনি স্বয়ংই বলিয়াছেন, 'অহমোঙ্কার'। অর্থাৎ আমি সেই ওঁকার বা প্রণব। তাহা হইলে প্রণবের বাচ্য ব্রহ্ম যে শ্রীকৃষ্ণই, সুতরাং প্রণব যে, প্রচ্ছন্নরূপে শ্রীকৃষ্ণনাম,—ইহা তাঁহার শ্রীমুখের বাণী দ্বারাই প্রকাশ পাইতেছে।

শ্রুতির প্রায় সর্ব্বত্রই ব্রহ্ম ও তদ্বাচক প্রণব উপলক্ষিত কৃষ্ণ ও কৃষ্ণনামই মুখ্য তাৎপর্য্য। স্থলবিশেষে 'ব্রহ্ম' শব্দে, শ্রীকৃষ্ণের অঙ্গ-প্রভা স্থানীয় নির্ব্বিশেষ ব্রহ্ম[১] ও তদ্বাচকরূপে প্রণব ব্যবহৃত হওয়ায়, সে-স্থলে প্রণব বা ওঁকার নির্ব্বিশেষ কৃষ্ণনামই হইতেছেন।

## শ্রীনামের সর্ব্ববীজত্ব বা সর্ব্বকারণত্ব।

তাহা হইলে কৃষ্ণই যখন 'ব্রহ্ম', তখন তদ্বাচক কৃষ্ণনামই যে, প্রণবরূপে সঙ্কেতিত অথবা কৃষ্ণনামেরই নির্ব্বিশেষ প্রকাশ, ইহাই প্রতিপন্ন হইতেছে। অতএব শ্রীকৃষ্ণই যেমন সর্ব্বাদি ও সর্ব্বকারণ স্বরূপ হইতেছেন, ( 'অনাদিরাদি র্গোবিন্দঃ সর্ব্বকারণ-কারণম্' । ব্রহ্মসং° )। কৃষ্ণ ও কৃষ্ণনামের অভিন্নতা বশতঃ সেইরূপ প্রণব উপলক্ষিত শ্রীকৃষ্ণনামকেই সর্ব্বকারণ অর্থাৎ সর্ব্ববীজ বা সর্ব্ব 'অঙ্গী'রূপেই সর্ব্বত্র পরিদৃষ্ট হইবে। তাই শাস্ত্রে প্রণব বা কৃষ্ণনাম,—সর্ব্বকারণ—বীজরূপেই কীর্ত্তিত হইয়াছেন ;—

'স সর্ব্বমন্ত্রোপনিষদ্বেদ বীজং সনাতনম্।' ( ভা° । ১২।৬।৪১ )

১। 'কৃষ্ণের অঙ্গের প্রভা পরম উজ্জ্বল। উপনিষদ্ কহে তারে ব্রহ্ম সুনির্ম্মল।' (চৈ° । ১।৫।২৮)

অর্থাৎ, সেই প্রণব বা নামই সমস্ত মন্ত্র-উপনিষদ রহস্যের ও বেদের সনাতন বীজ স্বরূপ।

শ্রীচরিতামৃতেও প্রণবকে 'ঈশ্বরের মূর্ত্তি'[১] অর্থাৎ ভগবৎস্বরূপ বলিয়াই,—ভগবান্ হইতে অভিন্ন ভগবন্নামরূপেই নির্দ্দেশ করা হইয়াছে;—

প্রণব যে মহাবাক্য—ঈশ্বরের মূর্ত্তি।
প্রণব হইতে সর্ব্ববেদ জগতের উৎপত্তি॥ (২।৬।১৫৮)

## প্রণব বা নাম হইতেই বেদমাতা গায়ত্রী ও সমস্ত বেদের বিকাশ।

তাই দেখা যায়, সেই প্রণব বা নামকে সমস্ত বেদের মূলে, বীজ বা কারণরূপে নির্দ্দেশ করা হইয়াছে;—'বেদঃ প্রণব এবাগ্রে—' (ভা° ১১।১৭।১১) অর্থাৎ বেদ প্রথমে—বিকাশের পূর্ব্বে নামরূপেই ছিলেন।

অধিক কথা কি?—স্বয়ং বেদমাতা গায়ত্রীও প্রণব বা নামকে মস্তকে ধারণ করিয়া, নাম হইতেই যে গায়ত্রীর বিকাশ, ইহারই সাক্ষ্য প্রদান করিতেছেন। সুতরাং শ্রুতিরূপ সন্তানগণ যে জননীর অনুসরণ করিয়া শ্রীনামেরই পাদাব্জান্ত মস্তক দ্বারা নীরাজন করিবেন, ইহা আর অধিক কথা কি? তাই শ্রীমদ্রূপপ্রভু তদীয় শ্রীকৃষ্ণনামাষ্টক স্তোত্রে লিখিয়াছেন;—

'নিখিল শ্রুতিমৌলিরত্নমালা দ্যুতি নীরাজিত পাদপঙ্কজান্ত।' অর্থাৎ নিখিল শ্রুতিগণের শিরোরত্ন-মালার স্নিগ্ধ দ্যুতি দ্বারা যে শ্রীহরিনামের পাদপদ্মের শেষ সীমা নীরাজিত হইতেছেন।[২]

তাহা হইলে সর্ব্বকারণ প্রণব উপলক্ষিত শ্রীনাম হইতেই যে, তৎকার্য্যরূপে সমস্ত বেদের অভিব্যক্তি, সুতরাং বীজরূপ কারণ বা অঙ্গীর প্রাপ্তিতে যেমন তদঙ্গ সকলকেও প্রাপ্ত হওয়া যায়,—সর্ব্ববেদের বীজ সেই প্রণব যে, শ্রীহরি-নামেরই প্রচ্ছন্ন ইঙ্গিত,—ইহারই সুস্পষ্ট নির্দ্দেশরূপে তাই শাস্ত্রে উক্ত হইয়াছে;—

১। 'প্রণবং হীশ্বরং বিদ্যাৎ—'। শ্রুতিঃ।

২। প্রায় সমস্ত শ্রুতিরই প্রারম্ভে বা পরিসমাপ্তিতে মঙ্গল স্বরূপ 'ওঁ' অথবা 'হরি' শব্দের সন্নিবেশ দ্বারা শ্রীনামের আনুগত্যই পরিদৃষ্ট হইবে।

ঋগ্বেদো হি যজুর্ব্বেদঃ সামবেদোঽপ্যথর্ব্বণঃ।

অধীতাস্তেন যেনোক্তং হরিরিত্যক্ষরদ্বয়ং ॥ ( বিষ্ণুধর্ম্মোত্তরে )

ইহার অর্থ,—যে ব্যক্তি কর্ত্তৃক হরি এই দুইটি অক্ষর উচ্চারিত হইয়াছে, তাহার পক্ষে ঋকাদি চতুর্ব্বেদ অধ্যয়নের ফলই লভ্য হইয়াছে জানিতে হইবে।

উক্ত শ্লোকের টীকায় শ্রীমৎ সনাতন গোস্বামি-প্রভু লিখিয়াছেন,—'হরিরিত্য-ক্ষরদ্বয়োক্ত্যৈব সর্ব্ববেদাধ্যয়ন সিদ্ধেঃ,—সর্ব্ববেদেভ্য আধিক্যং ব্যক্তমেব।' ( শ্রীহরিভক্তি-বিলাস। ১১।১৮১ )। অর্থাৎ 'হরি' এই অক্ষরদ্বয়ের উক্তিতেই সমস্ত বেদাধ্যয়ন সিদ্ধ হওয়ায়, হরিনাম যে সমস্ত বেদ হইতেও অধিক অর্থাৎ তদ্বীজস্বরূপ ইহাই ব্যক্ত হইয়াছে।

## বেদে পরোক্ষভাবে নামের প্রাধান্য কীর্ত্তিত হওয়ায়, বেদের বিস্তারার্থ ভাগবতকেও নাম-প্রধানরূপেই জানা যায়।

অতএব শ্রীনাম হইতেই সমস্ত বেদের বিকাশ হেতু, সমস্ত বেদ যে নামময় বা নাম-প্রধান এ-কথা পরোক্ষভাবে প্রণবকে নির্দ্দেশ পূর্ব্বক শ্রুতি নিজেই ব্যক্ত করিয়াছেন, 'সর্ব্বে বেদা যৎপদমামনন্তি—' ( কাঠকে। ২। ৫ ) ইত্যাদি। অর্থাৎ সমুদয় বেদ যে পূজনীয়কে কীর্ত্তন করেন, ইত্যাদি। 'তত্তে পদং সংগ্রহেণ ব্রবীম্যোমিত্যেতৎ।' তাঁহাকে সংক্ষেপে বলা যাইতেছে,—তিনি এই ওঁ। অর্থাৎ সেই প্রণবকে সমস্ত বেদ কীর্ত্তন করেন বলিয়া, সমস্ত বেদ প্রণব বা নাম-প্রধান হইতেছেন।

অস্পষ্ট বেদের সুস্পষ্ট প্রকাশই—শ্রীভাগবত, এ-কথা পূর্ব্বে প্রতিপাদিত হইয়াছে। সেই ভাগবতোক্ত 'ইদং ভাগবতং নাম পুরাণং—' ( ১।৩।৪০ ) ইত্যাদি শ্লোকে, ভাগবত যে নাম-প্রধান পুরাণ,—ইহা পূর্ব্বে বলা হইয়াছে ( ৪৩১ পৃষ্ঠায় দ্রষ্টব্য। )। সুতরাং সুস্পষ্ট বেদ-স্বরূপ শ্রীভাগবতকে যখন নাম-প্রধানরূপেই জানা যাইতেছে, তখন পরোক্ষভাবে প্রণব-প্রধানরূপে কীর্ত্তিত অস্পষ্ট বেদ সকল যে নাম-প্রধানই হইতেছেন, এখন ইহা সহজেই বোধগম্য হইতে পারে।

## ভাগবতধর্ম্মেরও আদিতে অঙ্গী—শ্রীনাম।

শ্রীকৃষ্ণনামের পরম মুখ্যতা বা সর্ব্বপ্রাধান্য সম্বন্ধে আরও দেখা যাইবে,—সর্ব্ববেদের প্রচ্ছন্ন সারসম্পদ যে ভাগবতধর্ম্ম, যাহা শ্রীভাগবতে মুক্তধারায় প্রবাহিত,—সেই ভাগবতধর্ম্মেরও অঙ্গী বলিয়া,—শ্রীভগবন্নামকেই সর্ব্বাগ্রে নির্দ্দেশ করা হইয়াছে। শ্রীধর্ম্মরাজ কর্ত্তৃক নিজ দূতগণের প্রতি ভাগবতধর্ম্ম বর্ণন কালে,—'ভক্তিযোগো ভগবতি তন্নামগ্রহণাদিভিঃ।' ( ভা° ।৬।৩।২২ ) অর্থাৎ ভগবন্নাম গ্রহণাদি-লক্ষণ ভগবানে যে ভক্তিযোগ।'—এই উক্তির দ্বারা নামকেই ভক্তিযোগের মধ্যে অর্থাৎ সমস্ত ভজনাঙ্গের আদিরূপে—সর্ব্বাগ্রে নির্দ্দেশ করিয়া, সর্ব্বকারণ শ্রীনামেরই ভাগবতধর্ম্মেরও অঙ্গীত্ব প্রদর্শিত হইয়াছে।

## নিখিল বিশ্ব সংসারের বীজরূপেও—শ্রীকৃষ্ণনাম।

অতঃপর পরিদৃষ্ট হইবে,—কেবল বেদাদি উৎপত্তির কারণ বা বীজরূপেই নহে,—নিখিল বিশ্ব-সংসারের অভিব্যক্তির মূলেও বীজ বা অঙ্গীরূপে বিরাজমান্ রহিয়াছেন—সেই শ্রীকৃষ্ণনাম।

পরোক্ষভাবে প্রণব উল্লেখ পূর্ব্বক, 'ও মিতীদং সর্ব্বং' ( তৈত্তি°। ১।৭ ) অর্থাৎ 'ওঁকারই এই সমুদয়'—এই বলিয়া সৃষ্টির কারণরূপে শ্রুতি প্রণবকে নির্দ্দেশ করিয়াছেন। সেই প্রণবের সুস্পষ্ট অর্থ ই যে শ্রীকৃষ্ণনাম,—অপর শ্রুতি হইতেও ইহা প্রমাণিত হইয়া থাকে।

শ্রীগোপালতাপনী উপনিষদে ( পূর্ব্ব। ২৭-২৯ দ্রষ্টব্য। ) অষ্টাদশাক্ষর মন্ত্রাত্মক শ্রীকৃষ্ণনামকেই এই সমুদয় বিশ্ব-সংসারের বীজ বা কারণ রূপে সুস্পষ্ট নির্দ্দেশ দ্বারা পূর্ব্বোক্ত প্রণবের প্রকৃষ্ট অর্থ সুবিদিত করাইয়াছেন। অতএব প্রণব যে প্রচ্ছন্ন কৃষ্ণনাম অথবা কৃষ্ণনামেরই নির্ব্বিশেষ প্রকাশ, ইহাই প্রতিপাদিত হইতেছে। তাহা হইলে সমস্ত সৃষ্টির মূলেও কৃষ্ণ হইতে অভিন্ন সেই শ্রীকৃষ্ণনামই সর্ব্বোৎকর্ষের সহিত জয়যুক্ত রহিয়াছেন—ইহাও আমরা অবগত হইলাম।

## শ্রীকৃষ্ণকান্তা-শিরোমণি শ্রীরাধিকারও জপ্য—শ্রীকৃষ্ণনাম।

শ্রীকৃষ্ণনামের পারম্যের শেষ সীমা সম্বন্ধে শেষ কথা ইহাই বলা যাইতে পারে যে,—যাহার উপর আর কিছু নির্ণয় হয় না, সেই স্বয়ংভগবানের স্বরূপশক্তি বর্গের মধ্যে পরমা যে হ্লাদিনীশক্তি,—সেই হ্লাদিনীর পরমসার—মহাভাব-মূর্ত্তিমতী শ্রীরাধা-ঠাকুরাণী—শ্রীগোবিন্দকান্তা-শিরোমণি যিনি,—তাঁহারও জপ্য এই কৃষ্ণনাম। 'জপ্যঃ স্বাভীষ্টসংসর্গী কৃষ্ণনাম মহামন্ত্রঃ।' (শ্রীরাধাকৃষ্ণ-গণোদ্দেশ-দীপিকা; পরিশিষ্টভাগ। ১৭৮)। অর্থাৎ নিজ অভীষ্ট কৃষ্ণসঙ্গ প্রাপ্তির সহায় শ্রীকৃষ্ণনাম-মহামন্ত্র—শ্রীরাধিকার জপ্য।

যদিও নিত্যসিদ্ধদিগের কোন সাধনাপেক্ষা নাই, তথাপি কৃষ্ণ ও কৃষ্ণনাম অভিন্নস্বরূপ বলিয়া শ্রীকৃষ্ণনামেও অসমোর্দ্ধ মহামাধুর্য্য পূর্ণরূপে আস্বাদিত হওয়ায়, তাঁহাদিগের চিত্তভৃঙ্গ নামরসে নিত্য আকৃষ্টই থাকে; উহা কদাচ পরিহারের বিষয় হয়েন না। তাই শ্রীরাধিকা কর্ত্তৃক উক্ত হইয়াছে,—'না জানি কতেক মধু শ্যামনামে আছে গো—বদন ছাড়িতে নাহি পারে। জপিতে জপিতে নাম অবস করিল গো,—কেমনে পাইব সখি তারে॥' (চণ্ডীদাস)

## পরম সাধ্য হইয়া পরম সাধনরূপেও—শ্রীকৃষ্ণনাম।

অন্যান্য সাধ্য ও সাধন পরস্পরে ভিন্ন বলিয়া, সাধ্য লাভে সাধন পরিত্যক্ত হইয়া থাকে। কিন্তু ভগবন্নাম ও নামী অভিন্ন হওয়ায়, শ্রীভগবন্নাম বা মূলতঃ শ্রীকৃষ্ণনাম পরমসাধ্য ও পরম সাধনরূপেই পরিকীর্ত্তিত হইয়াছেন।[১] এই-হেতু কি নিত্যসিদ্ধ, কি মুক্তকুল, কি সিদ্ধ, কি সাধক, কি মোক্ষার্থী, কি বিষয়কামী—সকলের পক্ষে সর্ব্বভাবে শ্রীনাম অপরিহার্য্যই জানিতে হইবে।

এই শ্রীকৃষ্ণনাম পরমসাধ্যরূপে শ্রীনারদাদি মুক্তকুলের বীণাযন্ত্রাদিকে উজ্জিবীত করিয়া সুধা-উর্ম্মিমালার ন্যায় নিরন্তর মাধুর্য্যরাশি বিস্তার পূর্ব্বক ত্রিলোক সম্মোহিত ও সুপবিত্র করিতেছেন। সেই শ্রীনামই আবার পরম

১। 'তত্রাপি সর্ব্বেধামেব পরম সাধনত্বেন পরমসাধ্যত্বেন চোপদিশতি। 'এতন্নির্বিদ্যমানানাম্—' (ভা°। ২।১।১১। দ্রষ্টব্য)। (ভক্তি-সন্দর্ভঃ।২৬৫ অনুঃ।)

সাধনাকারে কৃতপাপী, দুরাচার, নিন্দুক, পাষণ্ড, ও পতিতদিগেরও পরিত্রাতারূপে মরজগতে অমৃতত্ব প্রদান করিয়া সর্ব্বোপরি জয়যুক্ত হইতেছেন।

অতএব সর্ব্বকারণ বা বীজস্বরূপ এতাদৃশ অসমোর্দ্ধ মহামহিমায় বিরাজিত—নামী হইতে অভিন্নাত্ম—সর্ব্বারাধ্য—সর্ব্বসেব্য শ্রীকৃষ্ণনামই যে, নববিধ ভক্ত্যঙ্গের কিম্বা সাধনাঙ্গ সকলের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ[১] সুতরাং 'অঙ্গী' হইবেন, ইহা আর অধিক কথা কি হইতেছে? শ্রীনামরূপ কারণ বা বীজ হইতে তৎকার্য্যরূপে ভজনাঙ্গ সকলের উদ্গম হয় বলিয়া, শ্রবণ-কীর্ত্তনাদিরূপা নবাঙ্গভক্তির প্রথমেই নাম-রূপ-গুণ-লীলা-শ্রবণ—এই ক্রম নির্দ্দেশে[২] নামকেই সর্ব্বাগ্রে স্থাপন পূর্ব্বক, কেবল শ্রীনামেরই অঙ্গীত্ব এবং তদ্ভিন্ন অপর সকলেরই তদঙ্গত্বই নির্দ্দিষ্ট হইয়াছে। সুতরাং বিশেষভাবে শ্রীচৈতন্য-প্রকটিত বর্ত্তমান যুগে তৎপ্রবর্ত্তিত শ্রীনামেরই একমুখ্যতা সর্ব্বভাবে প্রতিপাদিত হইবার যোগ্য।

তাহা হইলে এখন ইহাই স্থিরীকৃত হইল যে,—শ্রীনামী হইতে অভিন্নাত্ম বলিয়া, শ্রীভগবন্নাম বা মূলতঃ শ্রীকৃষ্ণনাম হইতেছেন সর্ব্বকারণ অর্থাৎ সর্ব্ববীজ স্বরূপ—সকলেরই অঙ্গী; সুতরাং সমস্তই নামের অঙ্গ বা কার্য্যরূপেই অভিব্যক্ত। এই-হেতু পরমসাধ্য হইয়াও শ্রীনাম পরম সাধনরূপেও প্রকাশ রহিয়াছেন। নামের সাধ্যত্ব বা স্বরূপাদি বিষয়ে উক্তপ্রকার বোধ থাকা সাধারণতঃ সম্ভব না হইতে পারে। সে স্থলে অন্ততঃপক্ষে নামের সাধনত্ব বিষয়েও পারম্যবোধ থাকা আবশ্যক।

## সাধনরূপেও নাম-প্রধান ভক্ত্যঙ্গই সর্ব্বশ্রেষ্ঠ অর্থাৎ অপর ভজনাঙ্গের অঙ্গী।

অর্থাৎ শ্রীনাম, সাক্ষাৎ নামী হইতে অভিন্ন হইলেও, সেই নামের সঙ্কীর্ত্তনাদি-রূপ অনুশীলনকে ভক্তির একটি অঙ্গরূপে বিবেচিত হইতে পারে। সে-স্থলেও সেই নামকীর্ত্তনাদিরূপ ভক্ত্যঙ্গকে ভক্তির অপর অঙ্গ কিম্বা সমস্ত ভজনাঙ্গের

১। শ্রীহরিভক্তিবিলাসধৃত (১১।২৩৬) 'অঘচ্ছিৎ স্মরণং—' ইত্যাদি শ্লোকের শ্রীসনাতন গোস্বামিপাদ কৃত '—শ্রবণকীর্ত্তনস্মরণাদিভক্তিপ্রকারাণামপি মধ্যে শ্রীমন্নামকীর্ত্তনস্য শ্রৈষ্ঠ্যং লিখন্—' ইত্যাদি টীকা দ্রষ্টব্য। ২। ৪৩০ পৃষ্ঠায় দ্রষ্টব্য।

মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ অর্থাৎ পরম সাধনরূপে সুবিদিত থাকিলে, ( 'তার মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ নাম সঙ্কীর্ত্তন।' চৈ° । ৩।৪।৬৬ ) সেই নামপ্রধান ভক্তিকে অপর ভক্ত্যঙ্গ সকলের অঙ্গীরূপে উপলব্ধি করা সম্ভব হয়। বিশেষতঃ বর্ত্তমান যুগে প্রেমোদয়ের অন্য উপায় সকলেরও উপায় স্বরূপ অর্থাৎ ভজনাঙ্গ সকলের অঙ্গী বলিয়া, নাম-কীর্ত্তনাদি-প্রধান ভক্তিকেই তৎকারণ বা পরম উপায় বলা হইয়াছে। ( 'নাম সঙ্কীর্ত্তন কলৌ পরম উপায়' । ৩।২০।৭ )।

অতএব শ্রীনাম সম্বন্ধে পরম সাধ্যরূপে উপলব্ধির অভাবস্থলেও অন্ততঃপক্ষে পরমসাধনরূপেও—সর্ব্বশ্রেষ্ঠবোধে—সমস্ত ভজনাঙ্গের অঙ্গীরূপে—অত্যাদর বুদ্ধিতে শ্রীনাম গৃহীত হইলে, উহাকেও 'নামাশ্রয়' বলা যায়।

**শ্রীনামে সর্ব্বশ্রেষ্ঠতাবোধ থাকিলে,**
**সমতা চিন্তাদিরূপ অপরাধ ঘটিতে পারে না।**

উক্তপ্রকারে নাম সম্বন্ধে সর্ব্বশ্রেষ্ঠতা বোধ কিম্বা প্রেমোদয়ের পরম উপায় বলিয়া উপলব্ধি থাকিলে, নামকীর্ত্তনাদিরূপ ভক্ত্যঙ্গের সহিত ও তৎকার্য্য বা তদঙ্গস্বরূপ অপর কোন বিষয়েরই সমতা মননরূপ নামাপরাধ ঘটিবার সম্ভাবনা থাকে না। কারণ সর্ব্বশুভক্রিয়াদির সহিত নামের সমতা বা তুল্যত্ব-চিন্তন একটি নামাপরাধ ; ইহা পূর্ব্বে বলা হইয়াছে। নামের সমতা চিন্তাই যখন অপরাধ, তখন ন্যূনতা চিন্তায় অপরাধের কথা আর উল্লেখ করিবারই বা কি আবশ্যক।

**শ্রীনাম সম্বন্ধে নিরপেক্ষস্থলে উক্ত অপরাধের সম্ভাবনা নাই ;**
**কিন্তু সাপেক্ষস্থলেই সম্ভাবনা।**

এ-স্থলে ইহাও বিবেচ্য যে,—নাম সম্বন্ধে কোনরূপ সংশ্লিষ্ট নহে,—এমন নিরপেক্ষ ব্যক্তিগণের পক্ষে নামের সর্ব্বশ্রেষ্ঠতা কিম্বা সমতা বা ন্যূনতা—কোনরূপ চিন্তারই অবকাশ না থাকায়, সে-ক্ষেত্রে উক্ত অপরাধ ঘটিবার সম্ভাবনা থাকে না। সেরূপ স্থলে ( অন্য অপরাধ না থাকিলে ), শ্রদ্ধায়, হেলায়—যে কোন ভাবে হউক, এমন কি নামাভাস হইলেও, নামের ফলপ্রাপ্তির পক্ষে কোনও প্রতিবন্ধক হয় না,—যে পর্য্যন্ত তদ্রূপ নিরপেক্ষ থাকা যায়। কিন্তু ভজন উদ্দেশ্যে গৃহীত হইবামাত্র নামের সহিত সাপেক্ষতা অনিবার্য্যই হইয়া উঠে।

অর্থাৎ যাঁহাদের ভজন-সাধনের সহিত নামের সংযোগ থাকায় নাম সম্বন্ধে অপেক্ষা রহিয়াছে, সেরূপ ক্ষেত্রেই নামের সর্ব্বশ্রেষ্ঠতা বোধ না থাকিলে, অপর কোন বিষয় বা ভজনাঙ্গের সহিত নামের সমতা কিম্বা ন্যূনতা চিন্তা করিবার সহজেই অবকাশ ঘটিতে পারে; সুতরাং ভজনশীল জনের পক্ষেই নামের সর্ব্বশ্রেষ্ঠতা বা পারম্যবোধ এবং তজ্জনিত নামে আদরবুদ্ধি থাকা একান্ত আবশ্যক।

উক্ত প্রকার বোধ না থাকা, কোন অপরাধ মধ্যে গণ্য না হইলেও, শ্রীনামের সর্ব্বশ্রেষ্ঠতা বোধ এবং তদ্বিষয়ে পরমাদর বুদ্ধি না থাকিলে, তৎসাধকগণের পক্ষে অন্ততঃ নিম্নোক্ত নামাপরাধকয়টি সংঘটিত হইবার সম্ভাবনা থাকে,[১] ইহা সহজেই বুঝিতে পারা যায়।

(১) ভক্ত্যঙ্গ পর্য্যন্ত সর্ব্ব শুভক্রিয়াদির সহিত নামের সমতা চিন্তন। (২) নামের পারম্য বা সর্ব্বোৎকর্ষ মহিমাদি শ্রবণে উল্লসিত না হইয়া অপ্রীতি (৩) নামের অসমোর্দ্ধ মহিমাদি বিষয়ে 'অর্থবাদ' অর্থাৎ অতিশয়োক্তি বা স্তুতিমাত্র মনন। (৪) স্বকল্পিত কুব্যাখ্য দ্বারা নামের সেই অবাধ ও মুক্তমহিমা বিষয়ে গৌণতাকরণ অর্থাৎ সংকোচ সাধন প্রয়াস।

## নামাশ্রয়ই অপরাধাদির প্রতিরোধক ও সর্ব্বকল্যাণ দায়ক।

কিন্তু বীজ বা অঙ্গীরূপে—সর্ব্বশ্রেষ্ঠ বোধে, অত্যাদর বুদ্ধির সহিত শ্রীনাম গৃহীত হইলে, ইহাকেই 'নামাশ্রয়' বলা হয়। নামাশ্রয়ে থাকিয়া ভজন করিলে, সেই সুপ্রসন্ন শ্রীনামই আশ্রিতকে নামাপরাধাদি সর্ব্ব অমঙ্গল হইতে সংরক্ষণ করিবার জন্য প্রতিজ্ঞাবদ্ধই রহিয়াছেন। নামেরই প্রেরণায় সাধকের অন্তরে অপরাধ প্রবৃত্তিও জন্মে না।

অতএব বুঝিতে হইবে, কল্পকাল মধ্যে এই অসাধারণ কলিযুগেই কেবল স্বয়ংভগবান্ কর্ত্তৃক অসাধারণ কৃপাবৈশিষ্ট্যের সহিত তদীয় অভিন্নাত্ম শ্রীনাম

১। পূর্ব্বোক্ত নামাপরাধ তালিকায় (৪২১ পৃষ্ঠায়) যথাক্রমে ৮, ১০, ৫, ৬, সংখ্যায় এই অপরাধ উক্ত হইয়াছে।

যুগধর্ম্মরূপে প্রবর্ত্তন করা হইয়াছে। এতাদৃশ শ্রীনামকে সর্ব্বকারণ বা অঙ্গীরূপে, সর্ব্বোৎকর্ষ ও সমাদর বুদ্ধিতে আশ্রয় করিলে, সেই সুপ্রসন্ন শ্রীনাম হইতে আবির্ভূত ভজনাঙ্গ সকলের অনুষ্ঠান দ্বারা অন্যযুগের অচিন্ত্য, অন্যের অদেয়, বিধি-ভবাদি বাঞ্ছিত, ব্রজরমাগণের অনুগত স্বয়ংভগবৎ বিষয়ক ব্রজপ্রেম, বর্ত্তমান যুগে যে কোন ব্যক্তির পক্ষে প্রাপ্ত হওয়া অনিবার্য্যই জানিতে হইবে।

## বর্ত্তমান যুগবিশেষে জন্মলাভ অতি-ভাগ্যের পরিচায়ক।

অন্য যুগে যদি কুত্রাপি এই ব্রজপ্রেমের বিকাশ লক্ষিত হয়, উহাকে অবশ্যই কোন গৌর-প্রকটিত কলিযুগের শ্রীনাম হইতে সঞ্চারিত হইয়া ও অপরাধাদি কোন কারণ বিশেষে উহার অভিব্যক্তি রুদ্ধ থাকিয়া, পরে তদুপশমে উহা ব্যক্ত হইয়াছে বলিয়াই বুঝিতে হইবে। সুতরাং সৃষ্টির ইতিহাসে সেই পরম শুভতম যুগ আমাদের অতিভাগ্য হইতে এখনও অন্তর্হিত হয় নাই। যদিও শ্রীগৌরলীলা-প্রকটকালে নাম হইতে প্রেমোদয়ে অপরাধেরও বাধা থাকে নাই; এই-হেতু তৎকালে জন্মলাভের মহাসুযোগ হয় নাই যাহাদের, সেই সকল জীবের পক্ষ অবলম্বনে, শ্রীমদ্বৃন্দাবনদাস ঠাকুর দুঃখ জানাইয়া লিখিয়াছেন, —'হইল পাপিষ্ঠ, জন্ম নহিল তখনে।' (চৈ° ভা°।৮অ:)—তথাপি সেই মহাসুযোগ হারা হইয়াও এখনও—এই কলিযুগব্যাপী আমাদের যে অতিভাগ্যের সংযোগ রহিয়াছে,—তাহাতে নিরপরাধে ভজন করিতে পারিলে কেবল শ্রীনাম হইতেই উক্ত চরম অভীষ্টলাভ অবশ্যই সম্ভব হইতে পারে; এবং নামাশ্রয়ে ভজন অনুষ্ঠিত হইলে, সেই সুপ্রসন্ন শ্রীনামেরই প্রসাদে অপরাধাদির আশঙ্কাও দূরীভূত হইয়া যায়।

## শ্রীনামে অনুরাগ বা আদর-বুদ্ধির অভাবকেই জীবের যথার্থ দুর্দ্দৈব বলিয়া স্বয়ং শ্রীনামী কর্ত্তৃক নির্দ্দেশ।

কিন্তু স্বয়ংভগবান্ কর্ত্তৃক তৎপ্রকটিত বর্ত্তমান যুগে অন্যযুগের অচিন্ত্য ব্রজপ্রেমপ্রদ নিজ অভিন্নাত্ম শ্রীনাম-প্রবর্ত্তনরূপ জীবের প্রতি এতাদৃশী কৃপা

বিস্তার করা হইলেও, অনুরাগের সহিত অর্থাৎ আদর বুদ্ধিতে সেই শ্রীনামকে আশ্রয় করিবার যে প্রবৃত্তি,—বাস্তবিকপক্ষে নামের প্রতি প্রায়শঃ সেই অনুরাগের অভাবকেই আমাদের যথার্থ দুর্দ্দৈবরূপেই বুঝিতে পারা যায়। তাই পরম উপাস্য হইয়াও, যিনি নিজে আচরণ পূর্ব্বক আচার্য্যরূপে জীবশিক্ষা দিয়াছেন,[১] সেই পরতত্ত্বের-সীমা শ্রীগৌরসুন্দর জীবের পক্ষ অবলম্বনে—ভক্তভাবে স্বরচিত শ্লোকদ্বারা আমাদিগকে সেই দুর্দ্দৈবের কথা অবগত করাইয়া দিতেও বিরত হয়েন নাই।

তদীয় শিক্ষাষ্টকের দ্বিতীয় শ্লোকে উক্ত হইয়াছে,—

নাম্নামকারি বহুধা নিজ সর্ব্বশক্তি-
স্তত্রার্পিতা নিয়মিত স্মরণে ন কালঃ।
এতাদৃশী তব কৃপা ভগবন্ মমাপি
দুর্দ্দৈবমীদৃশমিহাজনি নানুরাগঃ॥

(শ্রীচরিতামৃতধৃত—(৩।২০।১২) শিক্ষাষ্টকের ২য় শ্লোক।)

ইহার সংক্ষেপ অর্থ,—হে ভগবন্! তোমার এক শ্রীনামকেই বিভিন্ন লোকের বিভিন্ন রুচি ও বাঞ্ছাদি ভেদে বহুধা প্রকাশ করিয়াছ; সেই নামে আবার নিজ সর্ব্বশক্তি ও মহিমাদি অর্পণ করিয়াছ; (ইহা দ্বারা নামী ও নামের অভিন্নতা ব্যঞ্জিত হইয়াছে।) সেই নাম স্মরণাদি বিষয়ে (অর্থাৎ শ্রবণ-কীর্ত্তন-স্মরণেও) কোন কালাদি নিয়ম (অর্থাৎ দেশ, কাল, পাত্রাদি বিচার) রাখ নাই; (ইহা দ্বারা নামী হইতে নামে কৃপাধিক্য ব্যঞ্জিত হইয়াছে।) আমার প্রতি তোমার এতাদৃশী কৃপার বিস্তার করা হইলেও, কিন্তু আমার দুর্দ্দৈব হইল ইহাই যে, এমন নামেও আমার অনুরাগ অর্থাৎ প্রীতি বা আদরবুদ্ধি জন্মিল না।

তাহা হইলে আমরা বুঝিলাম, সত্যাদি যুগবাসীর শ্লাঘ্য—বর্ত্তমান এই নাম-প্রধান যুগে, নামের প্রতি অনুরাগ অর্থাৎ প্রীতি বা আদরবুদ্ধির অভাব

১। আপনি আচরি ভক্তি শিখাইমু সভারে॥' (চৈ°। ১।৩।১৮)।

ঘটিলে, তাহাকেই আমাদের যথার্থ দুর্দ্দৈব বলিয়া স্বয়ং নামীই স্বকৃত শ্লোক দ্বারা নির্দ্দেশ করিয়াছেন। অতএব শ্রীনাম সম্বন্ধে প্রাধান্য বোধ এবং তজ্জনিত অনুরাগ বা আদর বুদ্ধি থাকিলে উহাকেই 'নামাশ্রয়' বলা হয়; এবং নামাশ্রয়ে থাকিয়া ভজনাদি অনুষ্ঠিত হইলে, আশ্রিত-পালক শ্রীনামেরই কৃপায় অপরাধাদি অমঙ্গল ঘটিবার সম্ভাবনা থাকে না। এ-বিষয় পূর্ব্বে উক্ত হইয়াছে।

এখন একটু স্থিরচিত্তে চিন্তা করিয়া বুঝিতে হইবে এই যে,—প্রেমধর্ম্মের প্রবর্ত্তক শ্রীচৈতন্যের প্রকটলীলাকালে, তদীয় অত্যাশ্চর্য্য ও অস্বাভাবিক কৃপা বৈশিষ্ট্যে, তৎকালে অপরাধেরও বাধা না থাকায়, নাম হইতে প্রেমোদয়ের কারণ ঘটিয়া তদ্দ্বারা সর্ব্বজীবের উদ্ধারের কথা পূর্ব্বে অবগত হওয়া গিয়াছে।

তদীয় অপ্রকটকালে, স্বাভাবিক নিয়মে নামাপরাধ ও উহার অনর্থকারিতা বিদ্যমান থাকিলেও, পূর্ব্বেকার ভজনশীলগণ প্রায়শঃ সকলেই 'কৃষ্ণনাম-পরায়ণ' অর্থাৎ নামাশ্রিত থাকায়, তাঁহাদিগের ভজনপথ, অপরাধাদিরূপ বিঘ্ন আসিয়া অবরোধ করিতে সমর্থ হইত না; সুতরাং তাঁহাদিগের পক্ষে সুপ্রসন্ন নাম হইতে যথাক্রমে ব্রজপ্রেমোদয়ে, বিশেষ কোন প্রতিবন্ধকতার সম্মুখীন হইতে হয় নাই; ইহাও পূর্ব্বোক্ত আলোচনা হইতে বুঝিতে পারা যায়।

## আগতপ্রায় প্রেমযুগের অভ্যুদয় সূচনায়, অকালে বিদায়োন্মুখ কলি কর্ত্তৃক অন্তিম-প্রভাব বিস্তার।

বর্ত্তমান যুগধর্ম্মের বৈশিষ্ট্যের ন্যায়, বর্ত্তমান যুগেরও বৈশিষ্ট্য এই যে,—সাধারণ কলিযুগের মত ইহা চারি লক্ষ বত্রিশ হাজার বৎসর কাল স্থায়ী না হইয়া, অদূর ভবিষ্যত হইতেই ইহার অবশিষ্টকাল ব্যাপী—বর্ত্তমান বিশ্বের প্রধান আকাঙ্খিত যাহা—সেই এক পরমাশান্তিরূপ প্রেমযুগের বা বিশ্বব্যাপী এক প্রেমধর্ম্মের অভ্যুত্থান হইবে বলিয়া, এই কলিযুগ অকালে বিনিষ্ক্রান্ত হইয়া যাইতেছে। সুতরাং ইহার এই অত্যল্প অবশেষকাল মধ্যে কলির সমুদয় প্রভাব একীভূত করিয়া, নির্ব্বাণোন্মুখ প্রদীপ যেমন একবার শেষ

উদ্দীপ্ত হইয়া নির্ব্বাপিত হয়, তদ্রূপ বর্ত্তমান কলির সেই অন্তিম প্রভাব সর্ব্বত্রই পূর্ণরূপে পরিব্যাপ্ত ও পরিলক্ষিত হইলেও, তদ্দ্বারা ইহার বিদায়-লক্ষণই সূচিত হইতেছে। সুতরাং আমাদের এই বর্ত্তমান সময়টি হইতেছে—কল্পের মধ্যে আগতপ্রায় এক পরম সুদিনকে পশ্চাতে করিয়া, অকালে নির্গত-প্রায় কলিকৃত এক পরম দুর্দ্দিন। যে বিষয়ে বিস্তারিত আলোচনার এ-স্থলে অবকাশ না থাকায়, আমাদের বক্তব্য বিষয়ের সমর্থনে তদ্বিষয়ে ইঙ্গিত মাত্র করা হইবে।[১]

## বর্ত্তমানে ভজনপথে নামাপরাধের সঞ্চার,—ইহা কলি-প্রভাব কৃত।

এই-হেতু পূর্ব্বাপেক্ষা পরবর্ত্তীকালে ক্রমবর্দ্ধমান কলির প্রভাব প্রায় চরম সীমার সন্নিকটবর্ত্তী হওয়ায়, বর্ত্তমান আধ্যাত্মিক জগতের পক্ষে তৎকৃত প্রধান অনর্থকারিতা হইতেছে—সৃষ্টির পরম সার্থকতা যাহাতে, সেই প্রেম-ধর্ম্মের ভজনপথ, অপরাধাদির আধিক্য ঘটাইয়া অবরোধ করা। তাই দেখা যায়, শ্রীচৈতন্য-চন্দ্রামৃতকার বর্ণিত 'কালঃ কলির্বলিন ইন্দ্রিয়বৈরিবর্গাঃ শ্রীভক্তিমার্গ ইহ কণ্টককোটিরুদ্ধঃ।' (১২৫)। ইত্যাদি, কিম্বা 'কলি ঘোর তিমির গরাসওল জগজন, ধরম করম গেল দূর।' (শ্রীনয়নানন্দ) ইত্যাদি মহাজনোক্তি সকলের তৎকালে সেরূপ সার্থকতা ছিল না—বর্ত্তমান অত্যুগ্র কলিকৃত অনর্থ সকল সংঘটন বিষয়ের ভবিষৎ-বাণীরূপে ইহার যেরূপ সার্থকতা হইয়াছে। অতএব বর্ত্তমানে ভজন পথের প্রধান বিঘ্নস্বরূপ যে অপরাধ-প্রবণতা,—ইহাকে প্রবৃদ্ধ কলি-প্রভাবকৃতই বুঝিতে হইবে।

## নামাশ্রয় হইতে বিচ্যুত করাই কলির শ্রেষ্ঠতম প্রতারণা।

কেবল তাহাই নহে,—যে দুর্ভেদ্য দুর্গের আশ্রয়ে থাকিয়া ভজন অনুষ্ঠিত হইলে, কলির এই উন্মত্ত রণতাণ্ডবের মধ্যেও উহার সকল আক্রমণ প্রতিহত করিয়া নির্ব্বিঘ্নে ভজনের সর্ব্বকুশলতাই লাভ করা যাইতে পারিত, সেই

১। গ্রন্থকারকৃত 'জীবের স্বরূপ ও স্বধর্ম্ম' গ্রন্থের পরিশিষ্ট্য দ্রষ্টব্য।

পূর্ব্বেকার নামাশ্রয়কারিণী-বুদ্ধির ক্রমশঃ বিক্ষেপ আনয়ন পূর্ব্বক, উহাকে আশ্রয় চ্যুত করিয়া, সেই আশ্রয়হীনতার সুযোগ কলিকর্ত্তৃক পূর্ণরূপে গৃহীত হইতেছে। এই-হেতু অনেকস্থলেই অঙ্গী শ্রীনামে অনুরাগ বা আদর বুদ্ধির অভাব ঘটাইয়া, নামকে ভজনাঙ্গ সকলের মতই একটি অঙ্গ মাত্র,—এইরূপ সমতা বুদ্ধির সংযোগ দ্বারা, নামের অপ্রসন্নতা বিধানরূপ নামাপরাধের সঞ্চার করাইয়া, ভজন পথের অগ্রগতিকে নিরুদ্ধ করিয়া ফেলিতেছে। যে অপরাধের বিষময় ফলে কোনস্থলে ভজনশৈথিল্য জনিত নিরুদ্যম আনিয়া দিতেছে; কিম্বা কোথাও বা ভজনে লাভ-পূজা-প্রতিষ্ঠাদির সমাবেশ ঘটাইয়া, উহাকেই ভজনের শ্রেষ্ঠ সার্থকতা বোধ করাইতেছে। কলি-যুগদেবতাকৃত এই অনর্থ সৃজন,—ইহাই হইতেছে বর্ত্তমান সাধন জগতের পক্ষে সর্ব্বশ্রেষ্ঠ দুর্দ্দৈব। এই খানেই রহিয়াছে—ভজনের জীবন-মরণ সমস্যা।

মরণোন্মুখ কলিকৃত এই ঘোর চক্রান্ত জালে নিপতিত না হইয়া, এখনও যদি আমরা বিশেষভাবে নামাপরাধ সম্বন্ধে অভিজ্ঞতা অর্জ্জন ও তদ্বিষয়ে সতর্কতা অবলম্বন পূর্ব্বক 'নামাশ্রয়' দুর্গের আশ্রিত হইতে পারি, তাহা হইলে আশ্রিতরক্ষক শ্রীনামই তদাশ্রিতজনকে সর্ব্বভাবে রক্ষা করিবেন,—ইহা সুনিশ্চয়। কেবল সংরক্ষণই নহে, আশ্রিতকে পালনও করিবেন তিনি। যাহার অমৃতময় ফলে, ভজনের সর্ব্বকুশল সমুদিত হইয়া, প্রেমোদয় অনিবার্য্যই জানিতে হইবে।

## কেবল শ্রীনামাশ্রয়ই কলিবাধা অপহারক।

কলির প্রতারণায় বিভ্রান্ত ও নামাশ্রয় হইতে বিচ্যুত হইয়াই আজ আমাদিগকে এইরূপ দুর্দ্দৈবগ্রস্ত হইতে হইয়াছে। নামাশ্রয়ে থাকিয়া সাধন-ভজনাদি অনুষ্ঠিত হইলে, কলি কর্ত্তৃক সেই নামাশ্রিত জনের কেশাগ্রও স্পর্শ করিবার সাধ্য ছিল না, এ-কথার উল্লেখই নিষ্প্রয়োজন। তাই কলির

সর্ব্ববিধ আক্রমণ হইতে আশ্রিতরক্ষণে, কলিবাধা অপহারিত্ব-মহিমা বিশেষেও শ্রীনামেরই প্রাধান্যের কথা, শাস্ত্রে সুস্পষ্টরূপেই কীর্ত্তিত হইতে দেখা যায় যথা,—

হরিনামপরা যে চ ঘোর কলিযুগে নরাঃ।
ত এব কৃতকৃত্যাশ্চ ন কলির্বাধতে হি তান ॥
( শ্রীহরিভক্তি বি° ধৃত—১১।১৭৩। বৃহন্নারদীয় বাক্য )

ইহার অর্থ,—এই ঘোর কলিযুগে যে সকল ব্যক্তি হরিনাম পরায়ণ, তাঁহারই কৃতকৃতার্থ; নিশ্চয়ই কলি তাঁহাদিগকে বাধা প্রদানে সমর্থ হয় না।

উক্ত শ্লোকে 'নামপরা' শব্দে নাম-পরায়ণ অর্থাৎ নামাশ্রিতকেই নির্দ্দেশ করা হইয়াছে। তাহা হইলে নামাশ্রিতকে কলি কোন বাধাই দিতে পারে না, ইহা সুনিশ্চিতরূপেই জানা যাইতেছে।

অতএব এই অসাধারণ কলিযুগে স্বয়ং শ্রীনামীর কৃপাবিশেষে প্রবর্ত্তিত—ব্রজপ্রেম-প্রদ শ্রীনাম, প্রায়শঃ সর্ব্বজনগ্রাহ্য ও সহজলভ্য যুগধর্ম্মরূপে আবির্ভূত হওয়ায়, স্বমহিমায় উত্তরোত্তর জগতে প্রসারতা লাভ করিতেছেন। শ্রীনামের এই ব্যাপ্তির বিরুদ্ধে কোনরূপ বাধাদানে কলির লেশমাত্রও শক্তি নাই। কিন্তু যে নাম কেবল নামাপরাধ বর্জ্জিত হইয়া যে কোন ভাবে—যে কোন ব্যক্তি কর্ত্তৃক গৃহীত হইলেই যথাক্রমে প্রেমোদয়ের পক্ষে যে যুগে একটি জীবেরও বঞ্চিত হইবার কারণ ছিল না,—জনসাধারণ কর্ত্তৃক সেই নাম বহুলভাবে গৃহীত হইয়াও, পূর্ব্ববর্ত্তী কালের মত আজ যে তদ্রূপ প্রেমোদয়ের লক্ষণ প্রায়শঃ পরিদৃষ্ট হইতেছে না,—ইহাই হইতেছে আজিকার আধ্যাত্মিক জগতের প্রতি কলির সর্ব্বশ্রেষ্ঠ প্রতারণা। এবং এইভাবে কলি কর্ত্তৃক প্রতারিত হওয়াই বর্ত্তমান যুগের অতিভাগ্য-লব্ধ জনগণের সর্ব্বাধিক দুর্দ্দৈব।

পূর্ব্বেকার ন্যায় 'নাম-পরায়ণ' হইয়া নামাশ্রয়ে না থাকায়, সেই আশ্রয়হীন অবস্থার অবকাশ পাইয়া, অকালে মরণোন্মুখ ক্রূর সর্পের ন্যায় ক্রোধোন্মত্ত কলি, উক্ত প্রকারে আমাদিগকে প্রতারিত ও বিড়ম্বিত করিতেছে। কলিকৃত সেই চক্রান্তজাল বিচ্ছিন্ন করিয়া এখনও যদি আমরা—বিশেষতঃ এই নাম-

প্রধান কলিযুগে, অপর কোনও বিষয়ের সহিত নামের তুল্যত্ব কিম্বা ন্যূনত্ব চিন্তা না করিয়া, নামকেই সর্ব্বশ্রেষ্ঠ বা সকলের অঙ্গীবোধে আদর বুদ্ধির সহিত নাম গ্রহণ করি,—ইহাই হইল নামাশ্রয় বা নাম-পরায়ণতা। কলিকৃত এই ঘোর সঙ্কটকালেও কেবল নামাশ্রয়ে থাকিতে পারিলে, রুষ্ট কলি হইতে কোনও আশঙ্কার কারণ থাকে না। তাই শাস্ত্র, কলিসঙ্কটত্রাণের পক্ষেও শ্রীনামেরই প্রাধান্য ঘোষণা পূর্ব্বক কলিকৃত ত্রাস হইতে জীবকে অভয় দান করিয়াছেন ;—

কলিকালকুসর্পস্য তীক্ষ্ণদংষ্ট্রস্য মা ভয়ম্।
গোবিন্দনামদাবেন দগ্ধো যাস্যতি ভস্মতাম্॥

( হরিভক্তি বি° ধৃত—১১।১৭৩ স্কান্দ বাক্য। )

ইহার অর্থ,—কলিকালরূপ তীক্ষ্ণদংষ্ট্র ক্রূর কালসর্প হইতে ভয় নাই। গোবিন্দনামরূপ দাবাগ্নিতে উহা দগ্ধ ও ভস্মীভূত হইয়া যাইবে[১]।

অতএব বর্ত্তমানে, অকালে বিদায়োন্মুখ প্রবৃদ্ধ কলিকৃত ঘোর সঙ্কটকালের মধ্যে নামাশ্রয়ে থাকিয়া ভজন-সাধন নির্ব্বাহ হইতে থাকিলে, কাহারও পক্ষে ভজনের ফলোদয় ব্যর্থ হইবার কোন সম্ভাবনা থাকিতে পারে না,—ইহা সুনিশ্চয়।

## নাম-পরায়ণ মহৎগণের কৃপাশীর্ব্বাদই আমাদের নামাশ্রিত হইবার উপায়।

ক্ষয়োন্মুখ কলিকৃত এই ঘোরতর দুর্য্যোগের মধ্যেও সকল বিঘ্নাদি উপেক্ষা করিয়া যে সকল নাম-পরায়ণ মহানুভব ভাগবতবৃন্দ আজিও পূর্ণরূপে ভজনানন্দে নিমগ্ন রহিয়াছেন, তাঁহাদিগের সেই ভজন প্রভাব এখনও বিশ্বের কল্যাণ বিধান করিতেছে বলিয়া, কলি-প্রভাব এখনও জগৎকে সম্পূর্ণ বিধ্বস্ত করিতে সমর্থ হয় নাই। তাঁহাদিগের পদাঙ্ক অনুসরণে আমরাও যাহাতে নামাশ্রয়ে

১। পূর্ব্বোক্ত শ্লোকে 'হরিনামপরা' অর্থাৎ নামাশ্রিতের কথাই উক্ত হওয়ায়, এ-স্থলেও ইহা নামাশ্রিতের পক্ষেই বুঝিতে পারা যায়।

থাকিয়া কলির পরাক্রম উপেক্ষা পূর্ব্বক নামের পূর্ণফল লাভ করিয়া অতিধন্য হইতে পারি,—বর্ত্তমান কলি-বিড়ম্বিত জগতের প্রতি তাঁহারা এই কৃপাশীর্ব্বাদ বর্ষণ করুন, ইহাই ভজননিষ্ঠ মহৎগণের শ্রীচরণাম্বুজে সকাতর প্রার্থনা।

## বর্ত্তমান ভজনপথ-নির্দ্দেশক আদর্শবাণী।

কলি-কুহেলিকাচ্ছন্ন দিগ্‌ভ্রান্ত আধ্যাত্মিক জগতকে প্রকৃষ্ট পথ-প্রদর্শনের নিমিত্ত স্বয়ং শ্রীনামী কর্ত্তৃক যে বিস্মৃতপ্রায় অমূল্য শাস্ত্রনির্দ্দেশকে জনগণের সম্মুখে দিগ্‌দর্শনরূপে সংস্থাপন করা হইয়াছিল, কালপ্রভাবে উহা ক্রমশঃ আবার পশ্চাতবর্ত্তী হইয়া পড়িতেছে। এই কলি-ঘোর-তিমিরাবৃত জগতে সেই কল্যাণতম নির্দ্দেশ-বাণী আবার আমাদের পুরোবর্ত্তিনী হইয়া সমুদিত হউন। আবার আমাদিগকে প্রকৃষ্ট ভজনপথ প্রদর্শন ও এই যুগে শ্রীনামের একমুখ্যতা বিষয়ে সচেতন করাইয়া, বর্ত্তমান সাধন পথের পথিকগণের পক্ষে ধ্রুবতারারূপে বিরাজিত হউন।

'হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলম্।
কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব নাস্ত্যেব গতিরন্যথা॥'
( বৃহন্নারদীয়ে। ৩৮।১২৬ )

হরিনাম হরিনাম হরিনামই কেবল।
কলিতে নাই-ই নাই-ই নাই-ই অন্যগতি,—
'একমুখ্য—সর্ব্বকারণ শ্রীনামই সম্বল।

শ্রীকৃষ্ণনাম বীজ হইতে বেদাদি শাস্ত্রের সহিত নিখিল বিশ্ব-সংসারের বিকাশ। এই হেতু উহার মূল অনুসন্ধানে যাইয়া, সকল অনুসন্ধান শ্রীনামেই পর্য্যবসান প্রাপ্ত হয়। তাই শ্রীব্রহ্মা, শ্রীনারদ, শ্রীব্যাস, শ্রীশুক, শ্রীসূতাদি শ্রীভাগবত-সম্প্রদায়-প্রবর্ত্তক পূর্ব্বাচার্য্যগণের নির্দ্দেশ-বাণীর চরম বিশ্রামস্থল[১] —এই শ্রীকৃষ্ণনাম।

১। বিশ্রামস্থানমেকং কবিবর-বচসাং—' ইত্যাদি ( ৪৪০ পৃষ্ঠা )।

# পরিশিষ্ট

অদূর ভবিষ্যতে বর্ত্তমান কলিযুগ তাহার পূর্ণপ্রভাব প্রদর্শন করাইয়া অকালে অস্তমিত হইয়া যাইলে, তখন সাধন পথের প্রধান বিঘ্ন-স্বরূপ নামাপরাধই আর থাকিবে না; সুতরাং তৎকালে সকলের পক্ষেই নির্ব্বাধে শ্রীনাম হইতে যথাক্রমে প্রেমোদয় একান্ত সহজ ও স্বাভাবিক হইয়া পড়িবে— এই অসাধারণ যুগবিশেষে।

তৎকালে কলিকৃত সকল ভেদনীতি বিলুপ্ত হইয়া, মহামিলনের সুদৃঢ় বন্ধনে বিশ্বমানব-হৃদয় একীভূত হইবে। জড়বাদের সকল অপূর্ণতা—জড়তার সকল উত্তাপ ও অতৃপ্তি—মানব অন্তরের হিংসা, বিদ্বেষ, অবিশ্বাসাদি সকল মালিন্যের অবসান ঘটিবে। এ-বিষয়ে শাস্ত্র-প্রমাণাদি সহ বিস্তারিত আলোচনার আবশ্যকতায়, এ-স্থলে সাধারণ ভাবে কেবল উহার ইঙ্গিত মাত্র করা যাইতেছে।

আগামী সত্যযুগের পূর্ব্ববর্ত্তীকাল পর্য্যন্ত, এই সুদীর্ঘকাল ব্যাপী জগতে এক নবযুগের আবির্ভাব ঘটিয়া, শান্তিহারা বিশ্বমানবকে পরিপূর্ণরূপে পরা-শান্তির অধিকার প্রদান করিবে। যে অধিকার প্রতি কল্পে কেবল একবার, অকালে কলি-পরিত্যক্ত এই অসাধরণ বর্ত্তমান যুগাবশেষেরই, প্রাপ্য বিষয়। সৃষ্টির চিরাকাঙ্খিত সেই পরম শান্তিময় যুগই হইবে 'প্রেমযুগ' বা 'শুদ্ধসত্ত্বযুগ'। যাহা সত্যযুগেরও বরণীয় ও বন্দনীয় হইবে।

কলি-প্রভাবকৃত জড়বাদের বিভ্রমে, মানবদেহ ও মানবাত্মার পার্থক্য-বোধ ক্রমশঃ অধিকতররূপে আবৃত হইয়া পড়ায়, দেহেন্দ্রিয়ের অনুকূল—বৈষয়িক সুখ এবং আত্মার অনুকূল—শান্তি, এই উভয়ের ভিন্নতাবোধও সেই পরিমাণে লুপ্ত হইয়া, দৈহিক সুখকেই শান্তি নামে পরিচিত করা হইতেছে। তথা-কথিত শান্তির উপায়রূপে জড়বিজ্ঞান কর্ত্তৃক দিন দিন দৈহিক সুখ-সুবিধার অধিকতর

সমাবেশ করা হইলেও, প্রকৃষ্ট শান্তি হইতে মানবাত্মা দিন দিন ততই অধিকতর দূরবর্ত্তী হইয়া পড়িতেছে ; ইহা অস্বীকার করিবার উপায় নাই। তাই আজ জগতে বৈষয়িক সুখের প্রাচুর্য্যের মধ্যেও তদনুপাতে শান্তির অভাব অনুভূত হইবার কারণ ঘটিয়াছে ; স্থিরভাবে চিন্তা করিলেই ইহা বুঝিতে পারা যাইবে। চিন্ময় মানবাত্মা, পারমাত্মিক চিন্ময় বিষয়ে আশ্রিত ও তদ্দ্বারা পরিসিক্ত থাকিলে জড়ীয় বাহ্য-সুখোপকরণ না থাকিলেও যে, জীবজগতে পূর্ণ শান্তি বিরাজ করিতে পারে,—চিদ্-বিজ্ঞান দ্বারা সেই পরমা শান্তির উপায় আবিষ্কৃত হইবে।

গ্রীষ্মের ধূলি-ধূসরিত শুষ্কতা, যেমন সহসা বর্ষার পরিপ্লাবিত সিক্ততায় রূপান্তরিত হইয়া যায়—আমাদের অপ্রত্যাশিতরূপেই, তেমনি কালের আবর্ত্তনে ও শ্রীভগবানের মঙ্গলময়ী ইচ্ছায়, বর্ত্তমান বিস্ময় ও বিভ্রমকর জড়বিজ্ঞান অন্তিমসীমা প্রাপ্ত হইলে, সেই স্থলেই সংস্পৃষ্ট হইবে—চিদ্-বিজ্ঞানের পাদপীঠ। বর্ত্তমান জড়-বিজ্ঞান, জড়-দেহাতিরিক্ত আত্মার পৃথক সত্তা অপ্রমাণিত করিতে যাইয়াই প্রমাণিত হইয়া পড়িবে—চিদাত্মার সুস্পষ্ট পৃথক অস্তিত্ব। যাহার ফলে জড়বাদ আপনিই অদৃশ্য হইয়া যাইবে। তৎস্থলে সমুদ্ভাসিত হইয়া উঠিবে বিশ্বব্যাপী চিদ্‌বাদ—চিদ্‌বিজ্ঞানের সমুজ্জ্বল অভিনব আলোকমালা ; —প্রাচীন ভারতীয় আর্য্যঋষিগণ যে বিজ্ঞানের প্রধান বৈজ্ঞানিক ছিলেন। তখন হইতে পরমাত্মবস্তুর পরমস্বরূপের অনুসন্ধানই হইবে বিশ্বমানবের মুখ্য অভিপ্রায়। জীবনের শ্রেষ্ঠতম ব্রত।

জীবের দেহ-দৈহিক জড়-বিষয়েরই ভেদ থাকায়, তৎসম্বন্ধীয় জড়ধর্ম্ম যাহা, তাহাতে বিভেদ অনিবার্য্য। কিন্তু সকল জীব—সকল মানবাত্মার একতা থাকায়, প্রকৃষ্ট আত্মধর্ম্ম যাহা, তাহাতে কোন ভেদ – কোন বৈষম্যই বিদ্যমান থাকিতে পারে না। যেমন সকল লতিকার পক্ষে তরুকে অবলম্বন চেষ্টা স্বাভাবিকী, সেইরূপ সকল জীবাত্মার অন্তর্নিহিত অভিপ্রায়—পরমাত্মার আশ্রয়ে—পরমাত্ম-বস্তুর অনাবিল প্রীতির বন্ধনে ও তদালিঙ্গনপাশে সংবদ্ধ হইয়া অবস্থিতি। ইহাই হইতেছে সর্ব্ব জীবের স্বাভাবিক আত্মধর্ম্ম। জীবের এই স্বাভাবিক

সম অভিপ্রায়, দেহাত্মবোধে আচ্ছাদিত হইয়া নানা বাসনাকারে প্রকাশ হইতেছে। এই আত্মধর্ম্মে—পরমাত্ম-সম্মিলনের এই স্বাভাবিক আকাঙ্খায় কোনও বৈষম্য নাই। যে-হেতু ইহার মধ্যে বৈষম্যমূলক জড়-সম্বন্ধের অভাব। ইহাকে যে-নামে বা যে ভাবেই নির্দ্দেশ করা হউক,—সকল মানবাত্মার এই অভিপ্রায়ে সমতা রহিয়াছে।

আত্মধর্ম্মের চরম অভিব্যক্তি যাহা,—সেই পরমাত্মবস্তুর পরমস্বরূপের সন্ধানলাভ করিয়া তদাশ্রয়ে অবস্থিতি ও তদালিঙ্গন প্রাপ্তিতে জীবাত্মার যে, পরম পরিতৃপ্তি,—ইহারই নাম পরমা-শান্তি এবং ইহাই হইবে আগামী প্রেমযুগের সার্ব্বজনীন অধিকার। যাহার অপর নাম 'প্রেমধর্ম্ম'।

অপূর্ণ জীবের চরম পূর্ণতা প্রাপ্তির নাম—'প্রেম'। সেই আগতপ্রায় প্রেমযুগের পরম শান্তির দিনে বিশ্বমানবের মিলিত কণ্ঠ হইতে শান্তিময় শুভ্র বিশ্বে আবার মুখরিত হইয়া উঠিবে বিশ্বপতির জয়গান—তন্নাম-কীর্ত্তন। বিশ্বমানবের এই পরম আত্মধর্ম্মের অভ্যুদয়,—ইহা হইবে মূর্ত্তিমন্ত প্রেমাবতারী শ্রীকৃষ্ণচৈতন্য প্রবর্ত্তিত প্রেমধর্ম্মেরই মূলনীতি।

'প্রভু কহে আমি বিশ্বম্ভর নাম ধরি।
নাম সার্থক হয়,—যদি প্রেমে বিশ্বভরি॥' ( শ্রীচৈ° । ১।৯'৫ )

তদীয় এই ভবিষ্যদ্বাণীর ইহাতেই—এই প্রেমযুগের অভ্যুদয়েই হইবে পূর্ণ-সার্থকতা।

বীজ হইতে তৎকার্য্যরূপ বৃক্ষের বিকাশ হয়। আবার সেই বৃক্ষ অন্তর্হিত হইবার পূর্ব্বে বহু বীজ রাখিয়া যায়—ভবিষ্যতের বহুবৃক্ষের কারণরূপে। সেইরূপ শ্রীগৌরলীলাকালে নামরূপ বীজ হইতে জগতে প্রেম-বিটপীর বিকাশ করাইয়া সেই লীলা অপ্রকটে, তাহা হইতে সঞ্জাত অসংখ্য প্রেমবীজরূপ শ্রীনাম, এই বিশ্বে ব্যাপকভাবে সঞ্চারিত হইয়া রহিয়াছে ; যাহা অদূর ভবিষ্যতে অঙ্কুরিত হইয়া উঠিবে ; এবং ক্রমশঃ প্রেমধর্ম্ম-মহামহিরুহরূপে অভিব্যক্ত ও ব্যাপকভাবে বিশ্বে প্রসারিত হইয়া, বাসনা-চঞ্চল বিশ্ব-মানবকে সকল জড়তাপ

হইতে নিজ স্নিগ্ধ ছায়ায় সুশীতল করিয়া, পূর্ণ পরিতৃপ্তি দান করিবে। জীবের এই জড়-সম্বন্ধশূন্য পূর্ণ পরিতৃপ্তির নামই—'পরমা-শান্তি'। যাহা প্রেমের সহচরীরূপে অনুগামিনী হইয়া থাকে। ইহাতেই হইবে সৃষ্টির সর্ব্বশ্রেষ্ঠ সার্থকতা।

শ্রীচৈতন্য প্রবর্ত্তিত শ্রীনামসঙ্কীর্ত্তন হইতে অভিব্যক্ত সেই প্রেমরূপ পরমা-শান্তিকেই জীবের 'পরম-লাভ' বলিয়া, বর্ত্তমান যুগেরই প্রাপ্যবিষয়রূপে শ্রীভাগবতে নির্দ্দেশ করা হইয়াছে।

( 'নহ্যতঃ পরমো লাভো......যতো বিন্দেত পরমাং শান্তিং—'। ইত্যাদি। ভাঃ। ১১।৫।৩৭ দ্রষ্টব্য। ৪০০ পৃষ্ঠায় )

ইহাই হইতেছে—বিশ্বমানবের প্রতি ভারতের পরা শান্তির শাশ্বতী বাণী!

'জয়তি জগন্মঙ্গলং হরের্নাম॥'

---

॥*॥ শ্রীকৃষ্ণে সমর্পিত হউন ॥*॥

---

বাঞ্ছাকল্পতরুভ্যশ্চ কৃপাসিন্ধুভ্য এব চ।
পতিতানাং পাবনেভ্যো বৈষ্ণবেভ্যো নমো নমঃ॥